যেষাং ন চেতাংসি ত এব ধীরাঃ'। মহাদেব এজন্য পার্বতীর পরিচর্যায় অনুমতি দিয়াছিলেন—তিনি যোগসমাধিস্থ থাকিয়া বাহ্য আকর্ষণকে উপেক্ষা করিতে পারিতেন। হিন্দুশাস্ত্রে যোগের অভ্যাসকে সংযমের উপায় বলিয়া প্রধানভাবে উল্লিখিত হইয়াছে। জৈন সাধুগণ কঠোরতা অভ্যাস ও ভোগ-বিলাসত্যাগ দ্বারা ইন্দ্রিয়-নিগ্রহ করিয়া থাকেন। আমি অকপটে মনের অনেক শ্রদ্ধাবিরোধী ভাবও প্রকাশ করিতাম, যাহা অপরে তাহা আলোচনা করিতে সাহসী হইবেন না। দেখিতাম—তিনি সাধু ও যোগীদিগের বিভূতির প্রতি বড়ই আকৃষ্ট হইতেন। আমি একদিন তাঁহাকে বলিলাম—কবিরাজ মহাশয়! আপনি বিভূতি দেখিয়া এত মুগ্ধ হন, আমি ইহাকে যদি ম্যাজিকের নামান্তর মনে করি, তা হলে আপনি কি উত্তর দিবেন? তিনি বেশ দৃঢ়কণ্ঠে বলিলেন—বিভূতিশক্তিলাভ যোগের একটা সিদ্ধি। এ সিদ্ধিকে ম্যাজিক বা যাদুবিদ্যা মনে করা ছেলেমানুষী।

আমি বলিলাম—বাল্যকালে দেখিয়াছি—'বেদে' জাতীয় অশিক্ষিত সাধারণ মানুষ—আমার সম্মুখে এবং আরও শতাধিক লোকের মধ্যে মাটী খুঁড়িয়া একটা আমের বীজ পুঁতিয়া দিল, তাহাতে জলসেচন করিয়া ডুগ্‌ডুগি বাজাইয়া গান গাহিতে লাগিল। দশ পনের মিনিট মধ্যেই সেই আমের বীজ হইতে অংকুর গজাইল, কিছুক্ষণ পরে সেই অঙ্কুর বাড়িতে লাগিল, তারপর শাখাপ্রশাখা বাহির হইল, আমের বোল দেখা দিল, ক্রমে আম বড় হইতে লাগিল, আমে রং ধরিল—তাহার পর আম পাকিল—সেই আম ছুরি দিয়া কাটিয়া বহু লোককে খাওয়াইল।

আর এক যাদুকরকে দেখিয়াছি—আটটার সময়ে তাহার খেলা দেখাইবার কথা, —পৌণে নয়টা বাজিয়া গেল—যাদুকরের দেখা নাই—হঠাৎ যাদুকর আসিলেন। তখন দর্শকবৃন্দ অনুযোগ করিল—কি মহাশয়! আপনার কথার ঠিক্ নাই? আমরা আটটা হইতে বসিয়া আছি—আর আপনি আসেন না? তখন সেই যাদুকর বলিল—আপনাদের ঘড়ি দেখার ভুল হইয়াছে—এখন ঘড়ি দেখুন ত? তখন সকলেই দেখিল তাহাদের ঘড়িতে ঠিক্ আটটা। এই যাদুকর সম্বন্ধে আমার জানা আছে—ইনি যোগের তত্ত্ব রাখা ত' দূরের কথা, চরিত্রও ভাল ছিল না।

কবিরাজ মহাশয় গম্ভীরভাবে বলিলেন,—ম্যাজিকও একটা যোগপ্রক্রিয়া বটে, তবে পার্থক্য এই, ইহা তামসিক। যেমন পিশাচসিদ্ধ ব্যক্তিরাও অনেক অদ্ভুত কিছু দেখাইতে পারে, কিন্তু তাহাও তামসিক। যোগসিদ্ধি—সাত্ত্বিক এবং তাহার লক্ষ্য অর্থার্জন নহে, কিন্তু জনসাধারণের সাত্ত্বিকবুদ্ধি জাগ্রৎ করা ও মানবজীবনের চরম ও পরম লক্ষ্য—সেই সত্যকে বুঝাইবার বিশ্বাস

উৎপাদন করা। কবিরাজ মহাশয় গম্ভীর হইয়া আমাকে বলিলেন—বুঝিলে ত'? আমি সম্মতি দিলাম।

কবিরাজ মহাশয় এদিকে যেমন পুস্তকগত বিদ্যায় অভিনিবিষ্ট ছিলেন—আবার যাঁহার বিদ্যাবিষয়ে জীবনে উপলব্ধি অর্জন করিয়াছেন, তাঁহাদের সন্ধানেও তাঁহাদের সহিত সৎসঙ্গে থাকিয়া তিনি বিদ্যার প্রয়োগ—যাহা মনুষ্য-জীবনের সার্থক্য, তাহাই সংগ্রহ করিয়াছিলেন।

তিনি যে সকল সাধুর সহিত সৎসঙ্গলাভ করিয়াছিলেন, তাঁহাদের কতিপয় নাম উল্লেখ করিতেছি ঃ—

(১) স্বামী শিবরামকিঙ্কর যোগত্রয়ানন্দ, (২) পরমহংস বিশুদ্ধানন্দ, (৩) শ্রীশ্রীসীতারামদাস ওঙ্কারনাথ, (৪) মাতা আনন্দময়ী, (৫) হরিহর বাবা, (৬) কিশোরী ভগবান্, (৭) স্বামী প্রেমার্নব, (৮) সিদ্ধি মাতা, (৯) স্বামী ভোলানন্দ গিরি, (১০) স্বামী নবীনানন্দ, (১১) টীলাবাবা, (১২) মায়ানন্দ চৈতন্য, (১৩) দয়াল ব্রহ্মচারী, (১৪) নাগাবাবা, (১৫) স্বামী ব্রহ্মানন্দ, (১৬) বসন্তসাধু, (১৭) কালিকানন্দ অবধূত, (১৮) বৃদ্ধ মহাশয়, (১৯) নিশ্চলা-নন্দ, (২০) সন্তদাস বাবাজী, (২১) যোগপ্রকাশ ব্রহ্মচারী, (২২) মহানন্দ গিরি, (২৩) রামঠাকুর, (২৪) সৎসংগী মহাত্মা, (২৫) সোঽহংসিদ্ধ বাবা, (২৬) জ্যোতিজী, (২৭) কেশবানন্দজী, (২৮) হরিপ্রসাদজী, (২৯) পাগল-বাবা, (৩০) বালানন্দ ব্রহ্মচারী, (৩১) লোকনাথ ব্রহ্মচারী, (৩২) দিগম্বর বাবা, (৩৩) ভূপেন্দ্র সান্যাল, (৩৪) রামদয়াল মজুমদার, (৩৫) জগদীশ মুখোপাধ্যায়, (৩৬) শোভা মা, (৩৭) কালীপদ গুহরায়, (৩৮) তারকেশ্বর মা প্রভৃতি আরও বহু সাধু আছেন—উল্লেখযোগ্য।

ইহাদের মধ্যে স্বামী বিশুদ্ধানন্দ মহাশয়ের দ্বারা তিনি দীক্ষিত হইয়া-ছিলেন।

স্বামী বিশুদ্ধানন্দ পরমহংসের অলৌকিক শক্তি দেখিয়া তিনি তাঁহাকে গুরুত্বে বরণ করেন। অপূর্ব সূর্যবিজ্ঞান ছিল স্বামীজীর বিভূতি। তিনি ইচ্ছা করিলেই সূর্য হইতে রশ্মি আকর্ষণ করিয়া যে কোনও বস্তু উৎপন্ন করিতে পারিতেন। রশ্মি আকর্ষণের জন্য একটা লেন্সের প্রয়োজন হইত। এ লেন্স্ কিন্তু সাধারণ লেন্স্ নহে, তিব্বতের সিদ্ধাশ্রম হইতে ইহা আনাইতে হইত। কবিরাজ মহাশয় এই সিদ্ধপুরুষ গুরুদেবকে বারাণসী স্টেশনের নিকটে একখণ্ড বিস্তৃত উদ্যানভূমি দক্ষিণাস্বরূপ দিয়াছিলেন। বিশুদ্ধানন্দ—কানন বা বিশুদ্ধকানন—নামে প্রবেশদ্বারে—তাহা লিখিত আছে।

আমি বিশ্বস্তমুখে শুনিয়াছি—কবিরাজ মহাশয় এই সূর্যবিজ্ঞান শিক্ষা করিবার জন্য গুরুদেবের নিকট প্রার্থনা জানাইলে তিনি বার বৎসর ব্রহ্মচর্য

পালনের আদেশ করেন। তদনুসারে কবিরাজ মহাশয় কঠোর ব্রহ্মচর্য পালন করিতেছিলেন—ইতিমধ্যে ছয় বৎসর পরেই গুরুদেব অপ্রকট হইলেন। তিনি গত হওয়ায় আর সূর্যবিজ্ঞান শিক্ষা করা হইল না।

এইবার তাঁহার সাধারণ শিক্ষার কথা বলি—

ঢাকা জুবিলী স্কুল হইতে তিনি ১৯০৫ সালে এণ্ট্রান্স পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হ'ন। এই সময়ে স্বদেশী আন্দোলনের তরঙ্গে সারা দেশ চঞ্চল। গোপীনাথের শারীরিক, মানসিক ও পারিপার্শ্বিক পরিস্থিতির ফলে তাঁহাকে জয়পুর যাত্রা করিতে হয়। তখন জয়পুর মহারাজের ম্যানেজার ছিলেন স্বনামধন্য সংসার সেন। ম.ম. হরপ্রসাদ শাস্ত্রী মহাশয়ের কনিষ্ঠ ভ্রাতা মেঘনাথ ভট্টাচার্য ছিলেন জয়পুর কলেজের অধ্যাপক। এই দুই বাঙ্গালীর সহায়তায় জয়পুর কলেজে এফ্-এ শ্রেণীতে প্রবেশ করেন এবং ১৯১০ সালে জয়পুর কলেজ হইতে বি.এ. পরীক্ষায় উত্তীর্ণ হ'ন।

অতঃপর কাশীধামে কুইন্স কলেজে এম.এ. পড়িবার জন্য উপস্থিত হইলেন। কেদারঘাটের নিকটে তাহেরপুর রাজভবনে তাঁহার এক আত্মীয় কবিরাজী করিতেন, তাঁহার অনুকম্পায় তিনি ঐ স্থানে আশ্রয় লাভ করিলেন। কুইন্স্ কলেজ এখান হইতে চার মাইল দূরে। প্রত্যহ যাতায়াতে কবিরাজ মহাশয়কে ৮ মাইল পথ অতিক্রম করিতে হইত। দুর্বল শরীরে অত্যন্ত ক্লেশ হইতে লাগিল। তাহার পর তাঁহার এই আত্মীয় দেবনাথপুরায় আসিলে—গোপীনাথ মহোদয়কেও এখানে আসিতে হইল। কিন্তু তাহাতেও ক্লেশের লাঘব হইল না। ডঃ ভিনিশ সাহেব তাঁহার এই ছাত্রের জন্য একটি ছাত্রবৃত্তির ব্যবস্থা করিয়া কলেজের মেসে থাকিবার উপদেশ দিলেন। কিন্তু গোপীনাথের স্বাস্থ্য ভঙ্গ হইল। ইহা জানিতে পারিয়া ডঃ ভিনিশ তাঁহাকে কয়েক মাসের জন্য ছুটি দিলেন এবং কলিকাতায় চিকিৎসা করাইতে পরামর্শ দিলেন। কলিকাতায় চিকিৎসা হইল ও বায়ু পরিবর্তনের জন্য পুরীধামে যাওয়ার আবশ্যকতা বোধ করিলেন চিকিৎসকমহোদয়। সেখানে গোপীনাথের আত্মীয়জনের সহায়তায় স্বর্গদ্বারে সমুদ্রকূলে স্থান পাইলেন। অল্প দিনেই রোগমুক্ত হইয়া পুনরায় কাশী আসিলেন।

এখানে দ্বিতীয় বর্ষে অর্থাৎ ১৯১৩ খৃষ্টাব্দে তিনি এলাহাবাদ বিশ্ববিদ্যালয় পরীক্ষা কেন্দ্রে এম.এ. পরীক্ষা দিয়া অসাধারণ সাফল্যলাভ করিলেন। এম.এ.-তে প্রথম বিভাগে প্রথম স্থান অধিকার করিলেন এবং এত উচ্চ নম্বর পাইলেন যে,—তাহার পূর্বে কেহই এত সংখ্যা পায় নাই। এই পরীক্ষার ফল প্রকাশের পর অনেক কলেজ হইতে তাঁহাকে অধ্যাপকপদে গ্রহণ করিবার জন্য প্রস্তাব আসিয়াছিল, কিন্তু তিনি এমনই কৃতজ্ঞ যে, ডঃ ভিনিশ সাহেবের মত না লইয়া কোথায়ও পদ গ্রহণ করিলেন না। ডঃ ভিনিশ

সাহেবও এমনই ছাত্রবৎসল যে তিনি কুইন্স্ কলেজের লাইব্রেরীতে যাহার নাম 'সরস্বতীভবন'—ইহাতে অধ্যক্ষপদে নিযুক্ত করিলেন। এই বিশাল পুস্তকালয়ে তিনি শুধু অফিসের কার্য করিতেন না। সর্বদাই স্বয়ং অধ্যয়ন করিতেন এবং জিজ্ঞাসু ছাত্রদেরও জ্ঞানদান করিতেন।

ডঃ ভিনিশ সাহেবের মৃত্যুর পর তিনি সমস্ত কুইন্স্ কলেজের অধ্যক্ষ পদে আরূঢ় হইয়াছিলেন। তাঁহার গুণবত্তায় মুগ্ধ হইয়া তখনকার ব্রিটিশ শাসকবর্গ সংস্কৃত পণ্ডিতের যাহা উচ্চতম সম্মান—সেই মহামহোপাধ্যায় উপাধিতে ভূষিত করেন, এদিকে তিনি নিজগুণে ইংরাজী অভিজ্ঞদিগের যাহা উচ্চতম পদবী সেই ডি.লিট. উপাধি অর্জন করিয়া ছিলেন, স্বাধীন ভারতের যাহা উচ্চস্তরের সম্মান—সেই পদ্মবিভূষণ পদবীতে তিনি মণ্ডিত হইয়াছিলেন।

তিনি যে সমস্ত মৌলিক গ্রন্থ রচনা করিয়াছিলেন তাহার কিছু পরিচয়-প্রদান করিতেছি—

বঙ্গভাষায়—

(১) শ্রীবিশুদ্ধানন্দ প্রসঙ্গ—(কয়েক খণ্ডসহ)
(২) অখণ্ড মহাযোগ
(৩) পূজা
(৪) সাধুদর্শন ও সৎসঙ্গ (কয়েক খণ্ডসহ)
(৫) তন্ত্র ও আগমশাস্ত্রের দিগ্‌দর্শন
(৬) বিশুদ্ধ বাক্যামৃত
(৭) ভারতীয় সাধনার ধারা
(৮) সাহিত্যচিন্তা
(৯) তান্ত্রিক সিদ্ধান্ত ও সাধনা
(১০) শ্রীকৃষ্ণপ্রসঙ্গ

হিন্দী—

(১) পূজাতন্ত্র
(২) তান্ত্রিক বাঙ্ময়মে শাক্তদৃষ্টি
(৩) ভারতীয় সংস্কৃতি ও সাধনা (২ খণ্ড)
(৪) কাশীকী সারস্বতসাধনা
(৫) তান্ত্রিক সাহিত্য
(৬) শ্রীকৃষ্ণ প্রসঙ্গ (২ ভাগ)

ইংরাজী—

(1) A catalogue of Sanskrit Manuscripts for Sanskrit College Benares.
(2) Descriptive catalogue of Mimamsa Manuscripts.
(3) Bibliography of Nyaya Vaisesika literature.

ইহা ব্যতীত—অন্ততঃ ৪০ খানি গ্রন্থ তাঁহার সম্পাদনায় প্রকাশিত এবং শতাধিক গ্রন্থের ভূমিকা লিখিত হইয়াছে ও শতাধিক পত্র-পত্রিকায় প্রবন্ধ প্রকাশ পাইয়াছে।

অতি সংক্ষেপে তাঁহার জীবনী ও কীর্তিকথা শুনাইয়া তাঁহার অল্প বয়সে রচিত একটি বাঙ্গলা কবিতা শুনাইয়া প্রথম পর্ব শেষ করিলাম।

আহ্বান

দিনের শেষ হ'য়ে এল
সূর্য নামে অস্তাচলে
সাঁঝের ছায়া ধরল কায়া
থামল কলগান।
তিমির তটে ধীরে ধীরে
সন্ধ্যাদীপ উঠল জ্বলে
আঁধার তলে নদীর জলে
ভাসল তরীখান
মোর ভাসল তরীখান॥
ছেয়ে আছে মাথার পরে
হাজার হাজার গ্রহ তারা
অন্ধকারে বিষাদ ভারে
নাই রে ভয় কিছু।
কে যাবি রে সঙ্গে আমার
হবিনে ভাই পথহারা
আসতে হবে সকল ফেলে
আয় রে পিছু পিছু
তোরা আয় রে পিছু পিছু॥

পথের পরে প'ড়ে আছে
কত শত বিঘ্ন বিপদ্
মাঝে মাঝে ভীষণ সাজে
তুফান উঠবে জেগে।
ভয় করিলে চলবে নারে
অনেক রয়েছে পথ
বিপদরাশি সকল নাশি
চলতে হ'বে বেগে॥
আলোর তরে কাঁদবো না
পথ দেখাবে সন্ধ্যাতারা
হাসিমুখে সকল দুখে
থাকবে সাথে সাথে।
বল হারালেও ফিরবো নাকো
ফেলবো নাকো অশ্রুধারা
উৎস আছে হৃদয় মাঝে
তাই রাখিও মাথে
মোরা তাই রাখিব মাথে॥

---

# শ্রদ্ধাঞ্জলি

## অরবিন্দ বসু

বিশ্ববরিষ্ঠ স্বধামপ্রাপ্ত শ্রীগোপীনাথ কবিরাজ মহাশয়ের পাণ্ডিত্যের খ্যাতি সমগ্র ভারতবর্ষে ও পৃথিবীর নানা দেশে ব্যাপ্ত। তাঁহার বিদ্যাবত্তার পরিমাপ করা অনেক পণ্ডিতের পক্ষেও সম্ভব নয়। মহামহোপাধ্যায় পণ্ডিতেরাও পুস্তক লিখিয়া কবিরাজ মহাশয়কে দিয়া দেখাইয়া লইতেন। আমার স্মরণ আছে তিনি এক সময়ে পি. এইচ. ডি. উপাধির জন্য বারটি গবেষককে বারটি বিভিন্ন বিষয়ে নির্দেশ দিতেছিলেন। গবেষকরা আসিয়াছিলেন ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত হইতে ও বিষয়গুলির মধ্যে ছিল বেদ, তন্ত্র, ব্যাকরণ-দর্শন, ন্যায়, পাতঞ্জল-যোগ, অলঙ্কার ইত্যাদি। সমসাময়িক ভারতীয় রহস্যবাদ ও সাধনার ক্ষেত্রেও তাঁহার অধিকার ছিল অপ্রতিদ্বন্দ্বী। তাঁর অধ্যাপনার একটি বৈশিষ্ট্য লক্ষ্য না করিয়া উপায় ছিল না। যখনই যে-বিষয়ে ব্যাখ্যা করিতেন, শ্রোতার মনে হইত তাহাই তাঁহার একান্ত নিজস্ব বক্তব্য। তাঁহার গৌড়ীয় বৈষ্ণব দর্শনের ও সাধনার বিবরণ শুনিয়া শ্রোতার হৃদয় যেমন মধুর রসে সিঞ্চিত হইত, তেমনি আবার তাঁহার কাশ্মীরীয় অদ্বৈত শৈব দর্শনের ব্যাখ্যা শুনিয়া বিদ্যার্থীর বুদ্ধি, সাময়িকভাবে হইলেও, পরম শিবের চিদালোকে উদ্ভাসিত হইয়া উঠিত। তিনি প্রায়ই বলিতেন যে, ঋষিগণ সকলেই সর্বজ্ঞ ছিলেন, কিন্তু মানুষের স্বভাব ও অধিকারের তারতম্য অনুসারে তাঁহারা একই পরাবিদ্যার বিভিন্ন দিক প্রকট করিয়াছেন। এই উক্তির যাথার্থ্য অনুভূত হইত তাঁহার ব্যাখ্যানের আর একটি বৈশিষ্ট্য লক্ষ্য করিলে। তিনি প্রায়ই বুঝাইতেন কি করিয়া একই মূল তত্ত্বের বিভিন্ন স্তরে বিচিত্র প্রয়োগ হইয়া থাকে। অদ্বয়আগমের পূর্ণ অবস্থা হইতে যামলতত্ত্বের ভিতর দিয়া বহুর উদ্ভব ব্যাখ্যা প্রসঙ্গে তিনি সংস্কৃত ব্যাকরণের একবচন, দ্বিবচন ও বহুবচনের তত্ত্ব উদ্ঘাটিত করিয়া, আবার ন্যায়দর্শনের পরমাণু, দ্ব্যণুক ও ত্রসরেণুর প্রসঙ্গ বুঝাইতেন। অনেক সময়ে পাশ্চাত্যদর্শন, বিশেষতঃ প্রাচীন গ্রীক ও খৃষ্টীয় মতবাদও তাঁহার বিচারের পরিধির মধ্যে সহজে আসিত। তাঁহার সমীপে বসিয়া যে-কোন বিষয়ের ব্যাখ্যার রসগ্রহণ ছিল এক আশ্চর্য ও উপভোগ্য অনুভূতি।

বহুবিষয়ে পারঙ্গত হইলেও পাতঞ্জল যোগদর্শন ও তন্ত্রের নানা শাখায় কবিরাজ মহাশয়ের বিশেষ অধিকার সর্বজনবিদিত। তাঁহাকে প্রায়ই বলিতে শুনিয়াছি প্রত্যভিজ্ঞাদর্শনই পূর্ণাঙ্গ ও শ্রেষ্ঠ দর্শন। কখন কখন কৌল-

দর্শনেরও তিনি এইভাবেই প্রশংসা করিতেন। আমার স্মরণ আছে পাতঞ্জল যোগদর্শনের প্রসঙ্গে তাঁহার একটি মন্তব্য আমাকে বিশেষভাবে প্রভাবিত করিয়াছিল। বিষয়টি যোগসূত্র গ্রন্থে ব্যাখ্যাত আছে। কিন্তু যাঁহারা পাতঞ্জল দর্শনের বা অষ্টাঙ্গমার্গের ব্যাখ্যান করেন, তাঁহাদের কাঁহাকেও কবিরাজ মহাশয়ের মত বিষয়টির উপর এত গুরুত্ব দিতে বা ঠিক তাঁহার মত ব্যাখ্যা করিতে শুনি নাই। সংস্কার ও বৃত্তির দ্বন্দ্ব শান্ত হইয়া গেলেও দুই প্রকার সংস্কারের মধ্যে সংগ্রাম চলিতে থাকে—সেই দুইটি হইল ব্যুত্থান সংস্কার ও নিরোধ সংস্কার। সমাধি হইতে ব্যুত্থান হয়, ও তাহার সংস্কারও উপজাত হয়; তেমনি চিত্ত নিরুদ্ধ হয় ও নিরোধের সংস্কার পুঞ্জীভূত হয়। পরিশেষে নিরোধের অভ্যাস করিতে করিতে ব্যুত্থান সংস্কার নির্মূল হইয়া যায়, নিরোধ স্থায়ী হয়, যোগী সমাধিভূমিতে উত্তীর্ণ হন।

(সাংখ্য বা যোগের কৈবল্যকে উচ্চ অনুভূতি বলিয়া স্বীকার করিলেও, সেই অবস্থাকে কবিরাজ মহাশয় মুক্তির চরম অবস্থা মনে করিতেন না। শাঙ্কর—বেদান্তের ব্রহ্মজ্ঞান-ও তাঁহার দৃষ্টিতে অতি উচ্চ অবস্থা হইলেও পরামুক্তির অবস্থা বলিয়া গৃহীত হইত না। ইহার প্রধান কারণ সাংখ্য বা যোগের কৈবল্যমুক্তিতে বা বেদান্তের ব্রহ্মানুভূতিতে পূর্ণাহন্তা থাকে না। এই প্রসঙ্গে তিনি কাশ্মীরের ঈশ্বরাদ্বয় শাসনের ভূয়সী প্রশংসা করিতেন। পরমতত্ত্ব চিৎস্বরূপ নিশ্চয়ই, কিন্তু চিৎ-এর পূর্ণাহন্তা না থাকিলে তাহা জড়কল্প। স্বয়ংপ্রকাশ চিৎ শুধু পরতঃ প্রকাশ নহে, তাহাই নহে। পরন্তু তাহা নিজের সম্বন্ধে সম্পূর্ণ সচেতন, সেই অর্থে-ও স্বয়ংপ্রকাশ। পূর্ণ চিৎস্বরূপের অখণ্ড সচেতনতাই তাহার পূর্ণাহন্তা, বিমর্শ, স্বাতন্ত্র্য। সাংখ্য যোগের মুক্ত পুরুষের প্রকৃতি হইতে সম্পূর্ণ বিচ্ছেদ অবস্থায়,শাঙ্কর-বেদান্তে নিঃসঙ্গ আত্মার মায়া হইতে সম্পূর্ণ মুক্ত অবস্থায় বিমর্শ বা স্বাতন্ত্র্য থাকে না। মণি ইত্যাদিরও প্রকাশ আছে, তাহাদের আলোকে অন্য বস্তু আলোকিত হয়। কিন্তু তাহাদের নাই অহন্তা বা অহং-জ্ঞান। তাই তাহারা বিমর্শহীন। বিমর্শ চিৎশক্তির স্বরূপাবস্থা।)

বলা বাহুল্য, কবিরাজ মহাশয়ের মত সূক্ষ্ম দৃষ্টি-সম্পন্ন বিচারবান্ বিদ্বান্ ভগবানপাদ শংকরাচার্যের মহিমা পূর্ণভাবেই অবগত ছিলেন। তিনি প্রায়ই শঙ্করকে মহাজ্ঞানী ও মহাযোগী বলিয়া বর্ণনা করিতেন। শঙ্করের সহিত তন্ত্রসাধনার সম্বন্ধ কত ঘনিষ্ঠ ছিল, সে বিষয়ে কবিরাজ মহাশয়ের গবেষণা নূতন আলোকপাত করিয়া বেদান্ত ও তন্ত্র, উভয় বিষয়েরই পাঠককে তাঁহার কাছে ঋণী ও বাধিত করিয়াছে। প্রশ্ন উঠিতে পারে যে, তিনি শঙ্কর-বেদান্তকেই দার্শনিক চিন্তার পরাকাষ্ঠা বলিয়া স্বীকার না করিয়া ত্রিক-দর্শনের পক্ষপাতী হইলেন কি করিয়া? ইহার উত্তরে প্রথম বক্তব্য এইঃ কোন

দার্শনিক-প্রবরের সমগ্র মতামত স্বীকার না করিলেই তাঁহার মহত্ত্ব অস্বীকার করা হয় না; দ্বিতীয়তঃ, বিশেষ দর্শনের বা দার্শনিকের যুক্তি-প্রণালী, দৃষ্টি-কোণ, বিচারধারা, পূর্ব পক্ষের মত সম্বন্ধে জ্ঞান ও তাহার যথাযথ বিবরণ দিবার সামর্থ্য অঙ্গীকার করিয়াও তাহার বা তাঁহার সিদ্ধান্ত গ্রহণ করা আবশ্যিক নহে। ত্রিকদর্শনের ব্যাখ্যা উপলক্ষে কবিরাজ মহাশয় শাঙ্কর-বেদান্তের সিদ্ধান্তের প্রায়ই তুলনা করিতেন। স্মরণ আছে যে, তিনি বলিতেন যে শঙ্করের দর্শনে ব্রহ্ম বা আত্মা ত্রিকদর্শনের বিজ্ঞানাকল অবস্থার সঙ্গে তুলনীয়। ঈশ্বরাদ্বয়শাসনে তিন প্রকার জীবের উল্লেখ পাওয়া যায়—স-কল, প্রলয়াকল ও বিজ্ঞানাকল। স-কল জীব দেহসম্পন্ন, অন্য দুই প্রকার জীব দেহবিহীন। তাহাদের মধ্যে প্রলয়াকল প্রলয়ে দেহবিযুক্ত হয়, আর বিজ্ঞানাকল ভেদপ্রথা মায়া হইতে মুক্ত হইয়া বিদেহ অবস্থা প্রাপ্ত হয়। প্রকৃতির তত্ত্ব হইতে তাহার বিচ্ছেদ হইয়াছে, মায়ার ভেদদৃষ্টি তাহাকে বিভ্রান্ত করে না। সে চিৎ-স্বরূপ হইলেও বিমর্শহীন, শক্তিবিযুক্ত। তাই বিজ্ঞানাকলের অবস্থার সহিত শাঙ্করবেদান্তের আত্মার স্বরূপ তুলনীয়। কিন্তু ইহা হইল একদিকের কথা।

ত্রিকদর্শনের মায়ার উপরেও পঞ্চতত্ত্ব স্বীকৃত। আমাদের জগতের দিক হইতে গণনা করিলে সেগুলি যথাক্রমে শুদ্ধবিদ্যা, ঈশ্বর, সদাশিব, শক্তি ও শিব। এই পাঁচটি তত্ত্বের সমষ্টিকে শুদ্ধঅধ্বা বলা হয়। শুদ্ধবিদ্যার মাধ্যমে পরমেশ্বরের শক্তিপাত হয় জীবের উপর। বিজ্ঞানাকল জীবের উপর শক্তি-পাত হইলে তাহার শুদ্ধঅধ্বায় উত্তরণের সামর্থ্য লাভ হয়। মায়ার জগতে জীব দুই প্রকার অজ্ঞানের দ্বারা বদ্ধ—পৌরুষ ও বৌদ্ধ। পৌরুষ অজ্ঞান পরমশিবের স্বাতন্ত্র্যবলে আত্মসংকোচের ফল। শিব এখন অপূর্ণম্মন্য, পূর্ণ স্বকীয় পূর্ণত্বকে আচ্ছন্ন করিয়া অপূর্ণরূপে প্রতিভাত। ইহাই পৌরুষ অজ্ঞান। ইহার ফল অহন্তার প্রতিযোগী ইদন্তার উদ্ভব—আত্মায় অনাত্মার বোধ ও অনাত্মায় আত্মার ভান। মুক্তির পথে অভিযানের অর্থ হইল ইদন্তাকে অহন্তার মধ্যে আত্মসাৎ করা। বিমর্শহীনতাই অহন্তার অভাব। শুদ্ধবিদ্যার মাধ্যমে শক্তিপাত বা অনুগ্রহ হইলে অহন্তার উন্মেষ হয় যাহার ফল ইদন্তার বা জগতের নিমেষ। বিজ্ঞানাকল জীব এখন শুদ্ধঅধ্বায় প্রবেশ করিয়া একটির পর একটি তত্ত্ব অতিক্রম করিয়া চলে। এই অগ্রগতির ফলে পরিশেষে ইদন্তা তিরোহিত হইয়া অহন্তা পূর্ণ গৌরবে প্রকট হয়। বৌদ্ধ অজ্ঞানের উল্লেখ করা হইয়াছে বলিয়া সে সম্বন্ধে কিছু বলা আবশ্যক। সাধারণতঃ জীবের বুদ্ধি অশুদ্ধ। শক্তিপাতের ফলে পৌরুষ অজ্ঞান বিদূরিত হইলেও বুদ্ধি শুদ্ধ হয় না, যাহার জন্য ভিতরের অবস্থা জীব অনুভব করিতে পারে না। আগমিক সাধনায় মুক্তির সহিত ভুক্তি-ও পুরুষার্থ বলিয়া

স্বীকৃত। ভুক্তি জীবন্মুক্তির আস্বাদন, যাহার জন্য শুদ্ধবুদ্ধি আবশ্যক। বৌদ্ধ অজ্ঞান দূর করিবার নানা উপায় আছে—শাস্ত্রপাঠ, হোম, জপ ইত্যাদি। অবশ্য মূলে দীক্ষা প্রয়োজন। অহন্তায় ইদন্তার পর্যবসানের সমগ্র পরিচয় দেওয়া অনাবশ্যক। শিবতত্ত্বে ইদন্তার সম্পূর্ণ আত্মীকরণ প্রায় সম্পন্ন হয়। তথাপি শিবতত্ত্বে ইদন্তার সম্পূর্ণ সামরস্য সম্পাদিত হয় না। শিবতত্ত্বে পূর্ণাহন্তা—চমৎকার থাকে। পরন্তু এই অবস্থাকে অতিক্রম করিতে হয় পরম শিবত্ব বা প্রকাশ ও বিমর্শের, শিব ও শক্তির, সম্পূর্ণ সামরস্য লাভ করিবার জন্য। ইহাই অম্বয় অবস্থা। প্রকৃতপক্ষে ইহাই মুক্তি। ত্রিগুণাত্মিকা প্রকৃতি হইতে বিচ্ছেদের ফলে কৈবল্য নহে, মায়ার উপরে মহামায়ার পাঁচটি স্তরে ক্রমশঃ অহন্তাতে ইদন্তার পর্যবসানের ফলে পূর্ণাহন্তার চমৎকারের উল্লাস নহে, পরন্তু একমাত্র অহন্তা বিদ্যমান, স্বপ্রকাশ, শিব-শক্তির যামল অবস্থা।

কিন্তু ইহা পূর্ণত্ব নহে। দ্বৈত যেমন বিকল্প, অদ্বৈতও তেমনি বিকল্প। পূর্ণত্ব দ্বৈতাদ্বৈত বিবর্জিত। ইহা যামল অবস্থার অতীত। এই পর্যন্ত আসিয়া কবিরাজ মহাশয় শাঙ্কর-বেদান্তের সহিত তুলনামূলক আলোচনা করিতেন। তিনি বলিতেন যে, শঙ্করাচার্য শক্তির জাগরণের ফলে অহন্তার ক্রমবর্ধমান উন্মেষের প্রসঙ্গ পরিহার করিয়া মায়া হইতে পূর্ণত্বে উপনীত হইবার দর্শন জগৎকে দিয়াছেন। বিশেষ করিয়া তান্ত্রিক শঙ্করাচার্য আত্মার আপন সত্তার মধ্যেই সমগ্র বিশ্বের প্রতিভান সম্বন্ধে সম্পূর্ণ অবহিত ছিলেন। তাঁহার বিখ্যাত উক্তি "দর্পণে দৃশ্যমানা নগরীতুল্যা" ইত্যাদি তাহার প্রকৃষ্ট প্রমাণ। বৈদান্তিক শঙ্করাচার্য চিৎশক্তি অঙ্গীকার করেন নাই, তাহার উল্লেখ করিয়া কবিরাজ মহাশয় বলিতেন যে, অদ্বৈতবাদী বৈদান্তিক শঙ্কর ব্রহ্মের যে-প্রকল্প করিয়াছেন, তাহাতে শক্তি স্বীকার করিবার উপায় নাই। কিন্তু উপাসনায় শঙ্করাচার্য শক্তির মহৎ স্থান দিয়াছেন। তাঁহার প্রতিষ্ঠিত মঠগুলিতে তাঁহার দ্বারা শ্রীযন্ত্রের প্রতিষ্ঠা ও শ্রীবিদ্যার উপাসনার প্রচলন তাহার প্রমাণ।

বলাবাহুল্য শাক্তাগমের প্রতি কবিরাজ মহাশয়ের অনুরাগ ন্যূন ছিল না, তিনি প্রায়ই বলিতেন যে, শৈবাগমে ভেদ, ভেদাভেদ ও অভেদ এই তিনটি দৃষ্টিই প্রাপ্ত হওয়া যায়, কিন্তু শাক্তাগম শুদ্ধ অদ্বৈতবাদী।

গৌড়ীয় বৈষ্ণবগণের অচিন্ত্য ভেদাভেদবাদের অপূর্ব বিশ্লেষণ ও ব্যাখ্যা কবিরাজ মহাশয়ের কাছে প্রায়ই শুনিবার সুযোগ হইত। বিশেষ করিয়া তাঁহাদের শাস্ত্রে রসের যে মনোজ্ঞ আলোচনা আছে, তিনি তাহার বিশেষ অনুরাগী ছিলেন। তিনি বলিতেন যে, বৌদ্ধদর্শনে যেমন চেতনার বিশ্লেষণ চরমে উপনীত হইয়াছে, তেমনি হইয়াছে গৌড়ীয় বৈষ্ণবদর্শনে হৃদয়-আবেগের ও রসের চর্চা। অচিন্ত্যভেদাভেদবাদের আলোচনা প্রসঙ্গে-ও তিনি রাধা-কৃষ্ণ

যুগল তত্ত্বের উপর বিশেষ গুরুত্ব দিতেন। তিনি বলিতেন যে, দৃষ্টি-কোণের তারতম্য থাকিলেও রাধা-কৃষ্ণ তত্ত্ব শিব-শক্তি ভাবনার সহিত শুধু তুলনীয়ই নহে, বস্তুতঃ এই দুইটি একই সত্যের বিভিন্ন বর্ণনা। এই সাদৃশ্য থাকা সত্ত্বেও অচিন্ত্যভেদাভেদবাদে ও ঈশ্বরাদ্বয়শাস্ত্রে জীবের স্থান সম্বন্ধে চিন্তার বিভিন্নতা লক্ষণীয়। বৈষ্ণবদর্শনে মুক্ত অবস্থাতেও ভগবানের সহিত জীবের 'ভেদ' থাকিয়া যায়, শুধু থাকিয়া যায়ই না, বৈষ্ণবগণ একান্ত অভেদ স্বীকারও করেন না, বাঞ্ছনীয়ও গণ্য করেন না। অবশ্য এই স্থলে তাঁহাদের 'বিশেষ'-এর বৈশিষ্ট্য লক্ষ্য রাখিতে হইবে। বিশেষ অভেদে প্রকৃত ভেদ সৃষ্টি না করিয়াও (লীলার জন্য) ভেদ প্রতিভাত করাইতে পারে। কিন্তু ত্রিকদর্শনে মুক্তির পরাকাষ্ঠা জীবের পরম শিবত্ব লাভ, পূর্ণাহন্তার অকুণ্ঠ বিকাশ।

এই বিভিন্নতা প্রদর্শন করিয়াও কবিরাজ মহাশয় বলিতেন যে, গৌড়ীয় বৈষ্ণবদর্শনেও যুগল অবস্থার অতীত একটি রহস্যের ইঙ্গিত আছে। মহাপ্রভু শ্রীচৈতন্য ও রায় রামানন্দের 'এহ বাহ্য আগে কহ আর' বাক্যালাপে তাহার প্রমাণ আছে। পরম অদ্বয় অবস্থার উল্লেখের উপক্রম হইলে আলাপ বন্ধ করিয়া দেওয়া হয়। তাহা করা হইয়াছিল এইজন্য নহে যে, মহাপ্রভু বা রামানন্দ সেই পরম অবস্থা অঙ্গীকার করিতেন না, কিন্তু ভক্ত ভগবানের প্রেমের আস্বাদনকে চরম পুরুষার্থ বলিয়া গ্রহণ করিতেন। কিন্তু একথা সত্য যে, কুঞ্জলীলায় সখী বা ভক্ত থাকেন, নিকুঞ্জলীলায় শুধু রাধা-কৃষ্ণ, নিবিড়তম প্রেমের আবেশে একীভূত, যুগল নহে।

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, কবিরাজ মহাশয় রামানুজাচার্যের বিশিষ্টাদ্বৈত দর্শনের ব্যাখ্যা-প্রসঙ্গেও অনুরূপ রহস্যের অবতারণা করিতেন। অতি ভাগ্যবান্ মুক্ত জীব ভগবৎ-রাজ্যে স্বয়ং মহালক্ষ্মীর নিকট হইতে দীক্ষা প্রাপ্ত হন। পরমা জননী সন্তানকে আপন ক্রোড়ে লইয়া পরমপিতা ভগবানের সহিত পরিচিত করাইয়া দেন, যাহার ফল ভগবান ও জীবের ঐক্য সাধন। সত্য যে প্রপত্তিমার্গে ইহা অতি গুহ্য রহস্য এবং সাধারণ্যে ইহার প্রচার নাই বলিলেই হয়। কিন্তু ইহা অনস্বীকার্য যে মরমী ভক্তের নিকট তাহা উদ্‌ঘাটিত হয়।

বিভিন্ন দর্শন ও সাধন প্রণালীর তুলনামূলক আলোচনা করিয়া কবিরাজ মহাশয় তাহাদের পারস্পরিক সাদৃশ্য ও বৈসাদৃশ্য বিশদভাবে বুঝাইয়া দিতেন। কিন্তু তিনি নিজস্ব মতামত প্রায়ই প্রকাশ করিতেন না। কখনই করিতেন না তাহা নহে, যদিও অধিকাংশ সময়েই তুলনামূলক বিবরণ দিয়াই সন্তুষ্ট থাকিতেন। সাংখ্য বা যোগ বা বিভিন্ন প্রস্থানের বেদান্ত দর্শন ও সাধনার লক্ষ্য যে পরামুক্তি নহে, তাহা তিনি মুক্ত কণ্ঠেই ঘোষণা করিতেন। রামানুজের ও গৌড়ীয় বৈষ্ণবগণের পরস্পর আলোচনা প্রসঙ্গে তিনি একটি

মন্তব্য স্পষ্টরূপেই করিতেন। তাঁহার মতে আধুনিক কালে গৌড়ীয় বৈষ্ণবগণ ব্যতীত আর কোন বৈষ্ণব সম্প্রদায় বিশুদ্ধ সত্ত্বমণ্ডল অতিক্রম করিতে পারেন নাই।

কবিরাজ মহাশয়ের দৃষ্টিতে সাধন-মার্গে বিশুদ্ধ সত্ত্বমণ্ডল অতিক্রম করা প্রয়োজন। ত্রিকদর্শনের দৃষ্টিকোণ হইতে দেখিলেও বিশুদ্ধ সত্ত্বের সমপর্যায়ের তত্ত্ব মহামায়া অতিক্রম না করিলে পরমশিব অবস্থা লাভ করা যায় না। (বস্তুতঃ মহামায়া একটি তত্ত্ব নহে, পরন্তু শুদ্ধ অধ্বার পাঁচটি তত্ত্ব তাহার অন্তর্গত)। গৌড়ীয় বৈষ্ণব দর্শনেও বিশুদ্ধ সত্ত্বের ভেদ না হইলে লীলা রাজ্যে প্রবেশ সম্ভব নহে। ভগবানের প্রেমের আস্বাদন তাহার উপর নির্ভর করে।

উপরে বলা হইয়াছে যে, কবিরাজ মহাশয় যে-সকল দর্শন ও সাধন-মার্গের ব্যাখ্যা করিতেন, সচরাচর সেগুলির সম্বন্ধে স্বকীয় মতামত প্রকাশ করিতেন না। কিন্তু এই মন্তব্য সম্পূর্ণ সত্য নহে। কারণ, কবিরাজ মহাশয় মানুষের প্রকৃত পূর্ণত্ব বিষয়ে একটি বিশেষ মত পোষণ করিতেন। পরমশিবত্ব লাভ করিবার সহিত ভগবৎ প্রেমের আস্বাদন-ও তাঁহার পূর্ণত্বের কল্পনার অঙ্গীভূত। মহামায়া হইতে মুক্ত হইয়া, চিৎস্বরূপ ব্রহ্মের সহিত একাত্মতা লাভ করিয়া, চিৎশক্তির আধানের ফলে পরমশিবত্বের অনুভব লাভ করিয়াও এবং পরম ঐশ্বর্য অধিগত করিয়াও জীব আপনাকে পরমশিবের স্বাংশরূপে অনুভব করিয়া প্রেমরসের আস্বাদন করিতে পারে। অংশ হইলেও জীব পরমশিবের হইতে ভিন্নাংশ নহে, তাহা স্মরণ রাখা আবশ্যক। এই অনুভূতি জ্ঞান ও শক্তির সুসমঞ্জস একীভূত অবস্থা।

কিন্তু ইহাও প্রকৃত পূর্ণাবস্থা নহে। কারণ, কেহ প্রকৃত পূর্ণত্ব প্রাপ্ত হইলে, একের প্রাপ্তিতে সকল জীবেরই প্রাপ্তি হওয়া উচিত। কিন্তু তাহা আজ পর্যন্ত হয় নাই। ভগবৎ-প্রেমের আস্বাদনই পরম পুরুষার্থ নহে, পূর্ণাহন্তার পূর্ণ জাগরণ যথেষ্ট নহে, পরমশিব বলিয়া নিজেকে প্রত্যভিজ্ঞা হওয়া-ও প্রকৃত পূর্ণত্বের প্রকৃষ্ট সাধন নহে, প্রয়োজন মহাপ্রেমসাধনার। তাহাই অখণ্ড মহাযোগের সূত্র। যে-ভাবে যোগ হইলে খণ্ডভাব সম্পূর্ণ দূরীভূত হয়, এক পরমাসিদ্ধিতে সকল জীব মিলিত হইতে পারে, শুধু আত্মার অমৃতত্ব নহে কিন্তু রক্তময় অধুনা মরদেহেরও অমরত্ব সাধিত হয়, তাহাই অখণ্ড-মহাযোগ। সর্বোচ্চ মূল সত্তা সম্বন্ধে আলোচনা নিষ্প্রয়োজন, কারণ সৃষ্টির ভিতর হইতে সৃষ্টির মূলের বিষয়ে অনুধাবন করা সম্ভব নহে। কিন্তু যে-সৃষ্টিতে আমরা বাস করিতেছি, তাহার মূলে দুইটি তত্ত্ব আছে যাহাদের উৎস অবর্ণনীয়। সে দুইটি তত্ত্ব হইল প্রাণ ও কাল। প্রাণ চৈতন্য, কাল অন্ধকার। দুইটির মধ্যে একটি সাধারণ সত্তা আছে যাহা ব্যাপক মন।

মানুষ এখনও প্রকৃত মনুষ্যত্ব লাভ করে নাই। ব্যষ্টি মনের সহিত সমষ্টি মনের যোগ হয় নাই যাহার ফলে কাল এখনও বিধ্বস্ত হয় নাই। তাহার পরিণাম মৃত্যু। সমষ্টি মনকে আয়ত্ত করিয়া, বিশেষ কর্ম সফল করিয়া, শোণিতময় মরদেহকে অমর তনুতে পরিণত করিতে পারিলে মানুষাকার জীবের মনুষ্যত্ব লাভ হইবে। তখন সকলের মধ্যে এক বোধের উদয় হইবে, বিজ্ঞানের অবতরণ হইবে। বিজ্ঞানের প্রভাবে অখণ্ড মহাযোগ স্থাপিত হইবে, যাহার বহিঃপ্রকাশ অখণ্ড অমৃত রাজ্য। এই পরম বস্তুটি জগতে প্রতিষ্ঠিত হইলেও সকলকে বিশেষ কর্ম করিয়া নিজের অনুভবের গোচর করিতে হইবে। যাহা প্রাপ্ত হইয়াছে তাহার বোধের উদয় করিতে হইবে। কবিরাজ মহাশয়ের বিবরণ অনুসারে সেই বিশেষ কর্ম হইল 'মা'-কে আবাহন। শিশুর মত সরল প্রাণে পূর্ণ আকুতি লইয়া 'মা'-কে আহ্বান করিতে পারিলে মানুষের জীবনের অপূর্ণতার অবসান হওয়া অবশ্যম্ভাবী। 'মা' বিশেষ দেবতা নহেন, ব্রহ্ম বা পরমেশ্বর নহেন, তিনি শুধুই মা—শিশুকে সর্বতোভাবে পূর্ণত্ব প্রদান করিবার জন্য উৎসুক। অখণ্ড মহাযোগের সার্বিক অভিব্যক্তি পরম পূর্ণতা।

---

# অধ্যাত্ম-জীবন

হেমেন্দ্রনাথ চক্রবর্তী

( ১ )

আমাদের পূজনীয় আচার্যদেবের অধ্যাত্মজীবন সম্বন্ধে আলোচনার ভার পড়েছে আমার মতো অযোগ্য লোকের উপর। আমার সংকোচ স্বাভাবিক, আমি কতটুকু জানি এই ভেবে নয়, তবে এই ভেবে যে আমি আমার গুরুর রূপকে যেন কোনোভাবেই ক্ষুণ্ণ না করি। আবার আমার সাহস এইখানে যে তাঁর কাছে বসে অনেক তত্ত্বকথা, শাস্ত্রকথা, তাঁর জীবনের অনেক টুকরো কথা জানার সুযোগ আমার হয়েছিল। তাই পরম দুঃসাহসে তাঁর জীবনের সাধনার কথা বলার দায়িত্ব গ্রহণ করতে হয়েছে।

তাঁর সঙ্গে পরিচয়ের পর্ব যখন শেষ হয়েছে সেদিন তাঁর স্বরূপ সম্বন্ধে আমার যে ধারণা জন্মেছিল চৈতন্যচরিতামৃতকার শ্রীচৈতন্যদেব সম্বন্ধে সে কথা একটি শ্লোকের উদ্ধৃতিতে বলেছেনঃ—

> স্মিতালোকঃ শোকং হরতি জগতাং যস্য পরিতো
> গিরান্তু প্রারম্ভঃ কুশলপটলীং পল্লবয়তি।
> পদালম্ভঃ কং বা প্রণয়তি ন হি প্রেমনিবহম্
> স দেবশ্চৈতন্যাকৃতিরতিতরাং নঃ কৃপয়তু॥

যাঁর স্মিতহাস্যময় দৃষ্টি জগতের সবার শোক হরণ করে, যাঁর বাণীর নির্ঝর ধারার উপক্রমে কল্যাণরাশি সর্বত্র ছড়িয়ে পড়ে, যাঁর চরণাশ্রয় কাকে না ভগবৎ প্রেমে প্রবণ করে এরূপ সাকার চৈতন্য বিগ্রহ আমাদের অতিশয় কৃপা করুন।

আচার্যদেব সাকার চৈতন্য বিগ্রহ—জ্ঞান ও যোগের যে অপূর্ব সমন্বয় ঘটেছিল তাকে লক্ষ্য করে মা আনন্দময়ী বলেছেন—এমনটি আর হয় নি, হবেও না।

তাঁর অধ্যাত্মজীবন কোন্ পথে কিভাবে গড়ে ওঠে তার পরিচয় দেবার আগে কিছু আনুষঙ্গিক বিবরণ এখানে উপস্থিত করছি।

আচার্যদেবের শৈশব কেটেছে বাংলাদেশের কাঁঠালিয়া ও ধামরাই অঞ্চলে। ছোট বয়সে যাত্রায় দেখা ধ্রুবের তপস্যার ছবি তাঁর মনে গভীর রেখাপাত করেছিল। পরে কাশীতে কোনো এক চিত্রকর তাঁকে ঐ ছবি এ'কে দেন। ছবিটি বাঁধিয়ে রেখেছিলেন সিগ্‌রায় তাঁর ঘরে। এখনো ঐ ছবি দেখা যায়, যেখানে বসে তিনি পঠন-পাঠনে রত থাকতেন সেই ঘরে। তাঁর মনে ভক্তির বীজ উপ্ত হয়েছিল শিশু বয়সে, তাঁর উপনয়ন সংস্কারের পরেই। গৃহ-বিগ্রহ গোপীনাথের সেবা পূজার মধ্য দিয়ে তিনি উপনীত হয়েছিলেন এরূপ স্থিতিতে যেখানে মা জগজ্জননী অনন্ত ঐশ্বর্যে বিরাজমানা। তাঁরই প্রতীক-রূপে আমরা দেখতে পাই তাঁর ঘরে ষোড়শী বা ত্রিপুরসুন্দরীর এক অনবদ্য চিত্র। আর আছে নিজের একখানি ছবি—দৃষ্টি অনন্তে প্রসারিত। তাঁর মাথার পাশে আর একখানি ছবি—সেটি তাঁর গুরুর—শ্রীমদ্ বিশুদ্ধানন্দ পরম-হংসদেবের। এটি যেমন তাঁর শিয়রে স্থাপিত, তেমনি সামনের দেয়ালে দৃষ্টির সমসূত্রে স্থাপিত আরও একখানি সুন্দর ছবি, সেটিও তাঁর গুরুর। আরো একটা জিনিস চোখে পড়ত জানালায় ও দরজার পাল্লার খড়িতে আঁকা ষট্‌কোণ্ যন্ত্র ও কমলদল যার বিন্দুতে 'মা' শব্দটি অংকিত। এ ছাড়া ঘরে ছিল অসংখ্য বই ও খাতা অযত্নে রাখা। দেয়ালে ছিল কতিপয় মহাপুরুষের চিত্র। একটি সুন্দরনাথের, একটি নিমকরোলি বাবার, মাতা আনন্দময়ীর এবং কালীপদ গুহরায়ের। অন্য ঘরে ছিল যোগিরাজ শ্যামাচরণ লাহিড়ী মহাশয়ের একখানি ছবি। তাঁর পড়ার ঘরে প্রবেশ করার সময় চোখে পড়ত মহামহোপাধ্যায় প্রাপ্তির অভিজ্ঞানপত্র, তারই পাশে মেহের বাবার ছবি। বসার ঘরের সামনেই তাঁর পূজার ঘর।

আজ মনে হয় এ সব ছবি ও প্রতীক তাঁর সাধন-জীবনের সঙ্গে বিশেষ-ভাবে সম্বন্ধিত। আমাদের আলোচনায় আমরা এ বিষয়ে নিজের বোধ ও বুদ্ধি দিয়ে এ বিষয়ে কিছু ইঙ্গিত অবশ্যই করব।

তাঁকে যেদিন প্রথম দেখি সেদিন কথাপ্রসঙ্গে জিজ্ঞেস করলেন ঢাকার বান্ধব পত্রিকার কথা। বললেন—জান ত কে ছিলেন ঐ পত্রিকার সম্পাদক? চুপ করে রইলাম দেখে বললেন—নিশীথ চিন্তা, নিভৃত চিন্তার লেখক কালীপ্রসন্ন ঘোষের নাম শোন নি! এ কেমন কথা?

লজ্জিত হলাম ভেবে। ঐ লেখা পড়েছি প্রবেশিকার পাঠসংকলনে। লেখকের নাম পর্যন্ত ভুলেছি। উনি তখন ঐ গদ্য অংশের ১০।১২ পংক্তি অনায়াসে আবৃত্তি করে শোনালেন। এক সময় রবীন্দ্রনাথের অনুরাগী পাঠক ছিলেন, বহু কবিতা কণ্ঠস্থ ছিল, কয়েকটি কবিতার ব্যাখ্যাও লিখেছেন নিজের দৃষ্টিতে। এই কথায় মনে পড়ে কাশীর আনন্দময়ী আশ্রমের একটি ঘটনা। রবীন্দ্রসঙ্গীতে পারদর্শিনী ছবি বন্দ্যোপাধ্যায় আশ্রমে ওঁর ঘরে বসে ওঁকে

গান শুনিয়েছেন। মনটা সংগীতের কয়টি বিশেষ কথার দিকেই রয়েছে মনে হল। বার বার জিজ্ঞেস করছেন—কি যেন গানের লাইনগুলো? ছোটবেলায় ঢাকায় থাকতে ব্রহ্মসংগীতরূপে গানটা শুনতাম। ওখানকার ব্রহ্মমন্দিরে গান শোনার লোভেই যেতাম। কথার মাধুর্য সেদিন মনকে নাড়া দিত, আজও দেয়। একদিন গানের প্রতিটি লাইন মুখস্থ ছিল, আজও ছাড়া ছাড়া ভাবে মনে পড়ে। আবার শুনলে সব মনে পড়বে।

তখন গানটা লিখে নিয়ে আসা হল, পড়েও শোনান হল।

সংসার যবে মন কেড়ে লয়, জাগে না যখন প্রাণ,
তখনো, হে নাথ, প্রণমি তোমায় গাহি বসে তব গান॥

তারপর,

সহসা একদা আপনা হইতে ভরি দিবে তুমি তোমার অমৃতে
এই ভরসায় করি পদতলে শূন্য হৃদয় দান॥

রবীন্দ্রনাথকে ভাল করে জানার ইচ্ছায় তাঁর সমগ্র জীবনী একে একে পড়েছেন। কবির জীবনের নানা অন্তরঙ্গ চিত্র যাঁরা এঁকেছেন সে সব কাহিনীও সাগ্রহে পড়তেন। একদিন কথা উঠল উপন্যাসের কথা। বললেন, উপন্যাস অনেক পড়েছি। ইংরেজী কাব্য বায়রন, ওয়ার্ডস্‌ওয়ার্থ, শেলী, কীটস একদিন খুব ভাল লাগত। ইংরেজী ভাষার মাধ্যমে ইওরোপের সব Classics ছাত্রজীবনেই পড়া শেষ করেছি। জয়পুর থাকতে মহারাজার বিশাল সংগ্রহ, দেওয়ান সংসারচন্দ্র সেনের সব সংগ্রহ ভালভাবে পড়েছি। তারপর রুচি ক্রমশঃ বদলাতে থাকল। ওখানে থাকতেই ধর্মদর্শন Theosophy-র দিকে ঝোঁক যায়, পড়তে থাকি নানা বই। কাশীতে তো বইয়ের এক বিশাল ভাণ্ডার আমার হাতেই ছিল। এখন আর উপন্যাসে রুচি নেই। আজ কি মনে হয় জান—এই যে জগৎ এও কত সুন্দর! একই মহাসৌন্দর্যের অনন্ত কণা, অনন্ত খণ্ড সৌন্দর্যরূপে নিত্য বিরাজমান। সব বস্তুই সুন্দর, সব বস্তুই রসময়। কিন্তু চিত্তে মল ও চঞ্চলতা থাকায় দেখবার সময় তা অনুভবে আসে না। রস তখন সুখ ও দুঃখের রূপে, আর সৌন্দর্য সুন্দর ও কুৎসিৎরূপে আলাদা হয়ে যায়।

আচার্যদেবের জীবনের দুটি দিক্‌—একটি বহির্জীবন, অন্যটি অন্তর্জীবন। দুটি ধারায় তাঁর কৈশোর ও যৌবন প্রবাহিত হতে থাকে, যার একদিকে রূপ রস বুদ্ধি ও বিচারের ক্ষেত্র, আর একদিকে সব শোভার সার তাঁর হৃদয়রাজ্য, যা' তাঁকে জ্ঞান ভক্তি উদারতা কোমলতার খবর এনে দেয় এবং তাঁর সমগ্র জীবনকে একটি ধ্রুবযাত্রার পথে এগিয়ে নিয়ে যায়। অল্পবয়সে তিনি তাঁর

দৃষ্টিসীমায় পেয়েছিলেন এক বিস্তৃত জানার জগৎ যার পরিধি ছিল সীমাবিহীন, আরো একটি জগৎ তাঁর কাছে ধীরে ধীরে উন্মুক্ত হয়েছিল—সে হল এক রহস্যময় অন্তর্জগৎ যেখানে গভীরতার অতলতা। বাহির ও অন্তর যেখানে এক ও অখন্ড সে পথ তখনো অনেক দূরে।

অসামান্য ধৈর্য ও নিষ্ঠায় তাঁর অধ্যাত্মশাস্ত্রের পাঠ আরম্ভ হয়েছিল আবার সঙ্গে চলেছিল সাধুদর্শন। তাঁদের সাধন-জীবনের নানা অজ্ঞাত ও অল্পজ্ঞাত তথ্য জানার আকাঙ্ক্ষায় তিনি উপস্থিত হয়েছেন নানা মত ও পথের পথিকের কাছে। মনে কখনো তাঁদের সিদ্ধান্ত সম্বন্ধে অবিশ্বাসের লেশও জন্মে নি, ফলে তাঁরা তাঁদের সব কথা খুলে বলেছেন ওঁর কাছে। শ্রদ্ধা ও বিশ্বাস নিয়ে তাঁদের কথা শুনেছেন, শাস্ত্রের বহু অপরিজ্ঞাত তথ্য তাঁদের সাধনলব্ধ জ্ঞানের প্রকাশে প্রকাশিত হয়েছে। এ প্রসঙ্গে একদিন বলেছিলেন যে শ্রদ্ধাই হল জ্ঞানের বীজ। যখন শাস্ত্রগ্রন্থ রচিত হত তখন অনেক বিষয় বিস্তারে বলার প্রয়োজন ছিল না, লোকে বহুবিষয় অনায়াসে জানত ও বুঝত, কেননা শাস্ত্র তো শুধু কৌতূহলের বিষয় ছিল না, শাস্ত্রের বাণী হৃদয়ে গ্রহণ করে অনুভবে তা প্রত্যক্ষ করার চেষ্টা ছিল। প্রাচীনকালের মানুষ সত্যের খোঁজ পেয়েছিল, তা সম্ভব হয়েছিল তাঁদের বিশ্বাস ও শ্রদ্ধার ফলে। জ্ঞান তো 'শ্রদ্ধাবান্ লভতে জ্ঞানম্'। প্রাচীন সময়ে শিক্ষার ধারা প্রবাহিত হত আপ্তোপদেশকে ভিত্তি করে। গুরু যে সত্য উপলব্ধি করতেন শিষ্যকে সেই সত্যের উপদেশ করতেন। শিষ্য শ্রদ্ধা ও বিশ্বাসের সঙ্গে উপদেশে প্রাপ্ত সত্যকে ধারণ করার চেষ্টা করত, নিজ উপলব্ধির আলোকে সত্যকে জীবনে প্রতিষ্ঠিত করতে চাইত। যুক্তি অনুমান বা বিচার আসত আপ্তোপদেশের সহায়করূপে। যদি আপ্তোপদেশ ও অনুমানের বিরোধ কখনও ঘটত তাহলে উপদেশই তারা আঁকড়ে ধরে থাকত, অনুমানকে ত্যাগ করত। এ শিক্ষা যেমন এ দেশে ছিল, প্রাচীন গ্রীস দেশেও এ আদর্শ অনুসৃত হত। মধ্যযুগে যখন খৃষ্টীয় দর্শনের সূত্রপাত হল তখন বিশ্বাস ও বিচার পাশাপাশি চলতে থাকে। এ যুগেও বিশ্বাস ও শ্রদ্ধার একটা স্থান ছিল। কিন্তু এর পর এল বিচারের যুগ যাকে আমরা rationalism বলি। সেই যুগে বিচারের মাপকাঠিতে বস্তুর স্বরূপ নির্ণয়ের চেষ্টা চলতে থাকে, শ্রদ্ধা এখানে বিসর্জিত। আর এযুগে বিজ্ঞান এসেছে নানা নবীন তথ্য ও তত্ত্ব নিয়ে, এখানে বিচারের স্থান থাকলেও তা আছে বিজ্ঞানের সহগামী রূপে, শ্রদ্ধার এখানে কোন স্থান নেই।

প্রকৃত শ্রদ্ধা নিয়ে আচার্যদেব নিরন্তর জ্ঞানের অন্বেষণে ব্যাপৃত ছিলেন। বলা হয় তিনি তিনজন গুরুর সন্নিধানে উপস্থিত হয়েছিলেন। তাঁর বিদ্বৎ জীবনের পরিপুষ্টি লাভ হয় কাশীর সংস্কৃত কলেজের অধ্যক্ষ আর্থার

ভেনিসের সান্নিধ্যে। আচার্যদেব তাঁর স্নেহে ও নির্দেশে পাণ্ডিত্যের বিধি-বিধান অনায়াস দক্ষতায় আয়ত্ত করেন। ন্যায় ও বৈশেষিকের আকর গ্রন্থ অধ্যয়ন করেন মহামহোপাধ্যায় বামাচরণ ন্যায়াচার্যের কাছে। তারপর একদিন তিনি নিজের বিশেষ অধ্যয়নের জন্য বেছে নেন উদয়নাচার্যের ন্যায়কুসুমাঞ্জলি নামক গ্রন্থখানি। ঈশ্বরসিদ্ধির এই অপূর্ব গ্রন্থখানির ইংরেজীতে অনুবাদও করেন।

কিন্তু শুষ্ক তর্কের পথে ঈশ্বরানুভূতির অভীপ্সা তাঁর শান্ত হয় নি। ছাত্রজীবন থেকে আর্যশাস্ত্রপ্রদীপকারের যে খোঁজ তাঁর আরম্ভ হয়েছিল আকস্মিক যোগাযোগে তাঁর দেখা পান কাশীতে—তিনি মহর্ষি শিবরাম কিঙ্কর যোগত্রয়ানন্দ (শশী সান্যাল)। ১৯১০ থেকে ১৯১৭ পর্যন্ত তাঁর সঙ্গে নিবিড় অন্তরঙ্গতায় শাস্ত্রের বহু গূঢ় রহস্য অধিগত করেছেন। তাঁকে তিনি একজন প্রগাঢ় জ্ঞানী ও বিদ্বানরূপে গ্রহণ করেন। এক সময় মনে হয়েছিল যদি কারো কাছে দীক্ষা গ্রহণ করতে হয় তবে তাঁকেই দীক্ষাগুরুরূপে বরণ করবেন। এ মহাপুরুষ সম্বন্ধে তাঁর যে ধারণা ছিল, এখানে তা উল্লেখ করছি।

"আমার ব্যক্তিগত জীবনে বাবাজীর প্রভাব যে কতটা পড়িয়াছিল আজ তাহা ঠিক ঠিক নির্দেশ করা সহজ নহে, তবে তাঁহার সহিত আমার যে অত্যন্ত ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল তাহা আমি মুক্তকণ্ঠে স্বীকার করিব। তাঁহার কৃপাতে অনেক সময় অলৌকিকভাবে আমি দৈহিক রোগ হইতে মুক্তিলাভ করিয়াছি। তাঁহার অযাচিত করুণার প্রতিদান আমি দিতে পারি নাই এবং কখনও দিতে পারিব না। বুদ্ধিসংক্রান্ত জ্ঞানের বিকাশের ক্ষেত্রে তাঁহার সাহায্য অতুলনীয়—শুধু তাঁহার জ্ঞানময় জীবনের আদর্শ নহে, সাক্ষাৎভাবেও তিনি বহু জ্ঞান এই আধারে সঞ্চার করিয়াছেন। তাঁহার আদর্শ জীবন, পবিত্র হৃদয়, অমায়িক স্বভাব এবং কর্মে প্রতিষ্ঠিত জ্ঞান ভক্তির অপূর্ব সমন্বয় আমার প্রথম যৌবনকে মুগ্ধ করিয়াছিল। বুদ্ধির অতীত অধ্যাত্ম ক্ষেত্রে তাঁহার অবদান আমি নতশিরে স্বীকার করিতে বাধ্য।"

১৯১০ থেকে ১৯১৭ জীবনের এই পর্যায়ে যে সব রচনায় তিনি ব্যাপৃত থাকেন সে সব সাহিত্যিক, ঐতিহাসিক বিবেচনে সমৃদ্ধ ও নানা অজ্ঞাত ও অপরিজ্ঞাত তত্ত্ব সম্বন্ধে বিস্তৃত আলোচনা। এ সময়ের রচনা ব্রাউনিং, বলাকা হৃদয়যমুনা, সাগরসঙ্গীত প্রভৃতি কবি ও কবিতার আলোচনা। তবে এ সব রচনায় তথ্য থেকে তত্ত্বের দিকেই ঝোঁক বেশী। আবার ঐ সময়ই রচিত হয় বৈষ্ণব সাধনার ইতিহাস। ঘরে বসে বিস্তৃত বিবরণ প্রস্তুত করেন ভারতীয় সাধক জীবনের নানা তথ্য। ঐ বিবরণ গ্রন্থ প্রকাশিত হয় নি আজও। এরই সমকালে কাশ্মীর অদ্বৈতশৈব সিদ্ধান্তের সঙ্গে পরিচয় ঘটে। এই পরিচয় এতই ঘনিষ্ঠ হয়ে ওঠে যে, তাঁর মনে হয় এই অদ্বৈতবাদের ধারা ভারতীয়

সাধন-পরম্পরার সঙ্গে—বিশেষ করে শাক্তাদ্বৈতবাদের সঙ্গে ওতপ্রোতভাবে সম্বন্ধ। পরম শ্রদ্ধায় তিনি একটি একটি করে সব গ্রন্থ অধ্যয়ন করতে থাকেন এবং সঙ্গে চলে অধ্যাপনা। অনেক সময় বলতেন চল্লিশ বছর পূর্বে যে সব গ্রন্থের পাঠদান কালে তাঁর কাছে শাস্ত্রের যে সীমিত অর্থ দৃষ্টিতে ভাসত, চল্লিশ বছর নিয়ত মননে ঐ বিষয়ই আরও ব্যাপক, আরও গভীর তাৎপর্যময় মনে হয়েছে। তাঁর অগণিত ছাত্র তাঁর কাছে গেছে কখনো ব্যাস-ভাষ্য, কখনো বাক্যপদীয়, পরাত্রিংশিকা, ভামতী, অদ্বৈতসিদ্ধি, তন্ত্রালোক, শিবদৃষ্টি, প্রত্যভিজ্ঞাহৃদয়, ঈশ্বরপ্রত্যভিজ্ঞাবিমর্শিনীর পাঠ নিতে, আবার এসেছে নানা জিজ্ঞাসু নানা বিষয়ের প্রকৃত অর্থ জানতে। শাস্ত্র যেন নিরর্গল ধারায় অনায়াস সারল্যে শ্রোতার আধারের উপযোগী হয়ে তাঁর আধার থেকে প্রকাশ পেয়েছে। কোথাও ক্লান্তি নেই, বিরাম নেই, বিশ্রামও ছিল সুদুর্লভ।

শরীর অসুস্থ হলেও পাঠদানে বিরত থাকতেন না। শুধু কিছুকাল একটা নিয়ম করেছিলেন সপ্তাহে দু'দিন মৌন, সেই ছিল বিশ্রাম। যাঁরা ওঁর সান্নিধ্যে কিছুকাল কাটিয়েছেন তাঁরা বলবেন শরীরের অসুস্থতা তত্ত্ব আলোচনায় বাধা বলে ওঁর মনে হত না। ওঁর কাছে বসে বহির্জীবনের কোন কথা উঠলে দু-একটি কথা বলতেন অথবা চুপ করে শুনতেন, তারপর বলতেন—'এ সব কথা থাক্, একটু ভাল কথা বল।' ভাল কথা মানে তত্ত্বকথা। হয়ত শ্রোতা সংকোচ করে বলত—আপনার শরীরটা ভাল নয়, কষ্ট হবে।

উনি বলতেন—তত্ত্বকথা যেখান থেকে আসে সেখানে আমার শরীরটা কি কিছু বলে? এ শরীরের মাধ্যমে বোধটা ভাষায় প্রকাশ পায়। আমার নিজ স্থিতি তখন শরীর-স্থিতির অনেক ঊর্ধ্বে, তাই কষ্ট কিছু নেই।

( ২ )

এ তো গেল তাঁর বাইরের জীবনের পরিচয়। তাঁর অধ্যাত্মজীবন যে পথে অগ্রসর হয় এখন আমরা তার আলোচনা করব।

যেদিন তিনি নিজ গুরু সমীপে উপস্থিত হন, সেদিন ছিল সাধুদর্শনের কৌতূহল। সেদিন প্রথম চমক লাগে যখন তিনি বলেন—তোমার বুকের ব্যথাটা এখন কেমন?

উনি নিজে শুধু জানতেন তাঁর বুকে একটা ব্যথা আছে, অন্য কারো কাছে সে কথা তিনি বলেন নি। মনে হয়েছিল, মহাত্মা দিব্যদর্শী, তিনি জানবেন আশ্চর্য কি?

আরো বললেন, 'দীক্ষা হলে ব্যথা থাকবে না।' তারপর দীক্ষা হল। দীক্ষার পর তাঁর জীবনধারার কোন পরিবর্তন কি হয়েছিল?

বাইরের জীবনের যে রূপ আমরা দেখি তা দেখে আন্তর জীবনের একটা ছবির কল্পনা মাত্র করতে পারি, কল্পনা কখনও সত্য হলেও তা সর্বাংশে সত্য নয়। তাই কল্পনা বর্জন করে যতটা সম্ভব তাঁর নিজের উক্তি থেকে তাঁর সাধন-জীবনের একটা ছবি এখানে উপস্থিত করা হচ্ছে।

তাঁর দৃঢ় প্রত্যয় জন্মেছিল যে পূর্ণতা লাভের পথে অগ্রসর হতে হলে প্রথমে জাগরণ আবশ্যক। একমাত্র পরমাত্মা বা পরমেশ্বরই অনুগ্রহশক্তি সঞ্চারে জীবকে অনাদি সুষুপ্তি হতে জাগিয়ে তুলতে পারেন। তাঁর এই জাগরণ ঘটেছিল গুরুসমীপে উপস্থিত হওয়ার পূর্বে। তাই সদ্‌গুরুর সাক্ষাৎলাভ তাঁর ঘটেছিল। এ প্রসঙ্গে বলেছেন—পরমেশ্বর হইতে অভিব্যক্ত তাঁহার কৃপার ফলে প্রবুদ্ধ অবস্থা লাভ হয়। তারপর গুরুর উপদেশ এবং ব্যক্তিগত সাধনা বা তপস্যা আবশ্যক। পরমেশ্বরের কৃপা, সদ্‌গুরুর উপদেশ এবং নিজের যথাবিধি সাধনার অনুষ্ঠান—এই তিনটি একসঙ্গে মিলিত হইয়া ঊর্ধ্বপথের পথিক জীবকে সাহায্য করে। সুতরাং বুঝা যায় যে আত্মার পূর্ণতা লাভের সহায়করূপে পরমাত্মার স্থান প্রথম, শক্তিপাত তাঁহার ইচ্ছার স্ফুরণ মাত্র। তাহার পর দ্বিতীয় স্থান গুরুর—ইহা জ্ঞানশক্তির ব্যাপার। তৃতীয় স্থান শিষ্যের—ইহা ক্রিয়াশক্তির ব্যাপার।

এই যে ক্রিয়া বা কর্ম যা তিনি গুরুর নিকট থেকে পেয়েছিলেন তার একটা ক্রম বর্তমান। তাঁকে ক্রিয়া থেকে জ্ঞানের মধ্য দিয়ে উজান বেয়ে ইচ্ছায় উপনীত হতে হয়। আচার্যদেব একটিকে বলেছেন অবরোহক্রম অর্থাৎ ইচ্ছা-জ্ঞান-ক্রিয়া, এবং আর একটিকে বলেছেন আরোহক্রম। এই আরোহক্রমে তাঁকে কর্মের ভিতর দিয়ে জ্ঞান ও কৃপার সন্ধান নিতে হয়।

কিভাবে এটি সম্ভব হয়ে ওঠে সে প্রসঙ্গে বলেছেন—সর্বপ্রথম যোগস্থ হইয়া কর্ম করিতে হয়। সিদ্ধি ও অসিদ্ধিকে সমান মনে করা—ইহাই যোগস্থ কর্ম। এক্ষেত্রে কর্মই কর্মের পুরস্কার। তার ফলে সমগ্র জগৎ আধার অনুসারে সেই কর্মের ফল ভোগ করে। এই যোগস্থ কর্মের ফলে এক আত্মা অন্য আত্মার সঙ্গে যোগে যুক্ত হইয়া এক কোটিতে পরিণত হয়। কর্মকর্তার কর্তৃত্ব অভিমান থাকে না বলিয়া সমগ্র বিশ্ব ঐ কর্মের ফল অনুভব করিতে পারে। এই প্রকারে ব্যষ্টি কর্মই সমষ্টি কর্মে পরিণত হয়।

এভাবে নিষ্কাম কর্মের ফলে চিত্তের নির্মলতা সম্পন্ন হইলে কর্মকর্তা দেখিতে পায় সে কর্মের কর্তা নয়, প্রকৃতির গুণের দ্বারাই স্বভাবতঃ কর্ম সম্পন্ন হয়, পুরুষ বাস্তবিক নিষ্ক্রিয়—ইহাই জ্ঞানীর ভূমিতে পদার্পণ। ইহার পর যখন জ্ঞানের প্রকর্ষ হয় তখন অচিৎস্বরূপ প্রাকৃত গুণসকল নিজ হইতে পুরুষকে কর্মে প্রবর্তিত করিতে পারে না। প্রকৃতিতে অধিষ্ঠিত পরমাত্মাই নিজ স্বাতন্ত্র্যবলে গুণকে ক্ষুব্ধ করিয়া কর্মকে প্রবর্তিত করে।

কর্মের সূত্রপাত হয় পরমাত্মার গুণবিষয়ক ঈক্ষণে—ইহাই জ্ঞানের পর ভক্তির স্তরে প্রকাশিত হয়। এইটিই পরমেশ্বরের কৃপার ভূমি। প্রথমে কর্ম—ইহাই অহঙ্কারযুক্ত জীবভাব, তাহার পর জ্ঞানময় পুরুষভাব, সর্বশেষে ইচ্ছাময় ভগবদ্‌ভাব।

এ যেমন একদিকের কথা কিন্তু তাঁর বিশিষ্ট সাধনধারার দিকে লক্ষ্য করলে দেখা যায় যে দীক্ষার পর তিনি নিজ গুরু হতে যে কর্ম বা ক্রিয়া গ্রহণ করেন তার সমাপ্তি কখনো হয় নি, কেন না দীক্ষালাভের অনেক পরে '১৩৩৫ সালে ১২ই মাঘ মহানিশায় করণীয় একটি বিশিষ্ট কর্মও তাঁহার নিকট হইতে প্রাপ্ত হইয়াছিলাম। ঐ কর্ম প্রথমে নির্দিষ্ট সময়ের জন্য করিতে হইত। এই ক্রিয়াটি 'মহানিশার কর্ম' নামে পরিচিত।

এই কর্মের তিনটি মুখ্য অংগ। প্রথমটি ক্রিয়া, দ্বিতীয়টি জপ এবং তৃতীয়টি সেবা। ক্রিয়াটি এক লক্ষ্যের উন্মেষ ও স্থিরতার সাধন। দ্বিতীয় অংগ জপের সংখ্যা। পূর্ণতা লাভই জপের উদ্দেশ্য। আধ্যাত্মিক বিকাশের পথে কর্মই একমাত্র উপায়। তৃতীয় অংগ মাতৃসেবা।

তিনি যে ধারা সাধনপথরূপে গ্রহণ করেছিলেন তা ছিল অন্য সব পরিচিত সাধনক্রম হতে কিছুটা ভিন্ন। আমরা যে সাধনক্রম বিষয়ে পরিচিত তার একটি হল বিবেকের, অন্যটি যোগের, কিন্তু আচার্যদেব যে যোগপথ গ্রহণ করেন তা পাতঞ্জল যোগের মত নয়, এ যোগ আরম্ভ হয় স্বরূপের রূপান্তরণে। বলেছেন—গুরু যেদিন অনুগ্রহ করে শিষ্যকে দীক্ষা দেন সেদিনই সে প্রকাশটা পায়। প্রকাশ আসে একটি ক্ষণে, কিন্তু বিকাশ হয় ক্রম ধরে।

কিভাবে স্বরূপের রূপান্তরণ যোগী কর্মের মাধ্যমে সম্পন্ন করেন তার প্রক্রিয়া অংশ উহ্য রেখে তথ্যটুকু এখানে উল্লেখ করছিঃ কালকে জয় করিতে হইলে কেবলমাত্র নিম্নস্তর ত্যাগ করিয়া ঊর্ধ্বস্তরে গমন করিলে চলিবে না, উভয় স্তরের সমীকরণ করিয়া উভয়কে এক করা আবশ্যক। দৃষ্টান্তস্বরূপ বলা যাইতে পারে যে, অন্নময় হইতে প্রাণময় স্তরে গিয়া এবং সম্পূর্ণভাবে প্রাণময় স্তরে তাদাত্ম্যলাভ করিলে চলিবে না। প্রাণময় হইতে প্রাণশক্তি লইয়া অন্নময়ে অবরোহণ করিতে হইবে। এইরূপ পুনঃপুনঃ করিতে করিতে একদিকে প্রাণময় যেমন অন্নময় সত্তায় সত্তাবান্ হয়, অন্যদিকে তেমনি অন্নময়ও প্রাণময় সত্তায় সত্তাবান্ হইয়া যায়। পরে এই দুইটি এক হইয়া যায়। এইটি বুঝিবার সুবিধার জন্য 'ক' নাম রাখা গেল। ইহার পর 'ক' ঊর্ধ্বগতির দ্বারা মনোময়ে প্রবেশ করে এবং তাহার সহিত এক হয়। তারপর 'ক'তে অবতরণ করে এবং 'ক'কেও মনোময় করিয়া তোলে। ধীরে ধীরে উহা এক হইয়া যায়। ইহার নাম 'খ'। ইহার পর 'খ' ঊর্ধ্বে উত্থিত হইয়া বিজ্ঞানময় কোষে প্রবেশ করে এবং উহার সংগে ঐক্য লাভ করে। তারপর উহা নামিয়া 'খ'-এর সঙ্গে

এক হইয়া যায়। ইহার নাম 'গ'। ইহার পর 'গ' উত্থিত হইয়া আনন্দময় কোষকে স্পর্শ করে এবং উহাকে আপন করিয়া লয়। তাহার পর ঐ একীভূত সত্তা বিজ্ঞানময় স্তরে অবতরণ করে এবং বিজ্ঞানকে নিজের সহিত অভিন্নরূপে স্থাপিত করে। ইহার নাম 'ঘ'। ইহার পরও অবস্থা আছে। যাহাকে 'ঘ' বলা হইল তাহা একাধারে অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময় ও আনন্দময় সত্তা। কিন্তু ইহা অচিৎস্বরূপ। ইহার পর 'ঘ' চিৎস্বরূপ আত্মাতে প্রবেশ করিয়া তাহার সহিত এক হইয়া যায়। তাহার পর চিৎস্বরূপ আত্মা অবতরণপূর্বক অচিতের সহিত এক হইয়া যায়। তখন চিৎ ও অচিতের কিম্বা আত্মা ও শরীরের ভেদ থাকে না। এতটা পর্যন্ত সম্পন্ন হইলে চিৎ ও অচিতের ভেদ কাটিয়া যায় এবং স্থূল ও সূক্ষ্মেরও ভেদ থাকে না। ভিন্ন ভিন্ন খণ্ড সত্তার মধ্যে সকল প্রকার পার্থক্য তিরোহিত হইয়া এক অখণ্ড সত্তা বিদ্যমান থাকে।

আচার্যদেবের সাধনক্রম অচিৎভূমি হতে চিতে আরোহণ, পরিশেষে চিৎস্বরূপের অবতরণের ফলে ও তার স্পর্শে অচিতের পূর্ণ রূপান্তরণ। ইহাই যোগ। এ যেমন ব্যষ্টিতে সম্ভব তেমনি সমষ্টিতে এবং সর্বশেষে মহাসমষ্টিতে। এই যোগই তাকে খণ্ডযোগীর ভূমিকা থেকে অখণ্ডযোগীর মহাপথে উন্নীত করে।

( ৩ )

আচার্যদেব নিজ সাধনক্রমের ইঙ্গিত করতে গিয়ে সাধক ও যোগীর কর্মের মধ্যে যে ভেদ বর্তমান তার উল্লেখ করেছেন। বলেছেন—সাধক জ্ঞান প্রাপ্ত হয় এবং সেই জ্ঞানের অনলে অশুদ্ধ বাসনা দগ্ধ করিয়া মায়িক উৎপত্তির মূলবীজ দগ্ধ করিতে সমর্থ হয়। ফলে সাধক জন্ম-মরণের অতীত কৈবল্যস্থিতির মত স্থিতি প্রাপ্ত হয়। তাহার পতন হয় না ইহা ঠিক, কিন্তু সে আর ঊর্ধ্বেও উঠিতে পারে না এবং পূর্ণ ভগবত্তার পথে অগ্রসর হইতে পারে না।

সাধক ও যোগীর আধার যেমন ভিন্ন তেমনি তাদের গতিও ভিন্ন। যোগী সদ্গুরু থেকে যোগদীক্ষা প্রাপ্ত হন। সাধক নিজ কর্মবলে গুরুদত্ত শক্তিকে সংবর্ধিত করে—তার ফলে উক্ত শক্তিরূপ চিদগ্নি দ্বারা তার মলিন বাসনাদি ক্রমশঃ দগ্ধ হয় এবং চরম অবস্থায় বাসনাদির পূর্ণ নিবৃত্তির সঙ্গে সঙ্গে তার সাধনকর্ম সমাপ্ত হয় এবং সাধক ইষ্টস্বরূপে নিজেকে প্রাপ্ত হয়।

কিন্তু যোগী দীক্ষাকালেই গুরুদত্ত চিদাকার প্রাপ্ত হয়। সে নিজ কর্মবলে চিদাকারের সহিত সংঘর্ষ করিয়া মলিন বাসনাকে শোধনপূর্বক উহাকে অনুকূল শক্তিরূপে পরিণত করে। যোগী এই চিন্ময় আকারকে

নিজের সহিত অভিন্নরূপে বোধ করে এবং পরিশেষে ইহাকেও অতিক্রম করিয়া উত্থিত হয়, অর্থাৎ যোগী এই চিন্ময় আকার প্রাপ্ত হইয়া উদ্‌বৃত্তরূপে ইহার সাক্ষী ও নিয়ামক হয়। এই আকার বস্তুতঃ মহাশক্তি বিশ্বজননীরই আকার-বিশেষ। যোগী নিজ স্বরূপে এই আকার প্রাপ্ত হইয়া ক্রমশঃ ইহার পূর্ণতা-সাধনে তৎপর হয়। এই পূর্ণতার প্রাপ্তিগত মাত্রার উপরই তাহার বিশ্ব-কল্যাণ সাধনের মাত্রা নির্ভর করে।'

আচার্যদেব যে যোগদীক্ষায় দীক্ষিত হয়ে কর্মে ব্রতী ছিলেন তাতে তিনটি স্তর লক্ষিত হয়ে থাকে। প্রথম স্তরটি খণ্ডযোগ নামে পরিচিত। এই ধারার অনুসারে যে যোগী অগ্রগতির পথে চলেন তিনি খণ্ডযোগী। তাঁর লক্ষ্য সাধারণ যোগীর দৃষ্টি থেকে ব্যাপক, প্রাপ্তিতে ব্যাপক। খণ্ডযোগী যে আদর্শকে লক্ষ্য করে যোগপথে অগ্রসর হন তাহা চিদাকাশের ঊর্ধ্বে। সাধকের লক্ষ্য চিদাকাশ, কিন্তু খণ্ডযোগীর লক্ষ্য চিদাকাশের ঊর্ধ্বে। এই বিষয়টির একটি বর্ণনা তিনি নিজেই দিয়েছেন: 'খণ্ডযোগীর লক্ষ্যস্থান বলিতে এখানে কমলের কোন না কোন একটি দলকে বুঝিতে হইবে—কর্ণিকা নহে।......... কর্ণিকাতে বসা মানেই অঙ্গিরূপে বা অঙ্গরূপে চক্রের অধিষ্ঠাতা হওয়া।'

যোগীর যে তিন প্রকার ভেদের কথা বলা হল অর্থাৎ খণ্ডযোগী, মহাখণ্ডযোগী এবং অখণ্ডযোগী—এদের মধ্যে লক্ষ্যের ভেদ বর্তমান। খণ্ডযোগীর লক্ষ্য যদি বিশাল মনে করা হয় তবে মহাখণ্ডযোগীর লক্ষ্য তা থেকে বিশালতর। আর অখণ্ডযোগীর যা লক্ষ্য এক জায়গায় তারও তিনি উল্লেখ করেছেন; তাতে বলেছেন: 'এ যোগ শিবের সঙ্গে শক্তির যোগ, আত্মার সঙ্গে পরমাত্মার যোগ, এক আত্মার সঙ্গে অন্য আত্মার যোগ, মহাশক্তির সঙ্গে আত্মার যোগ, লোক-লোকান্তরের সঙ্গে পরস্পর যোগ, লোকের সঙ্গে লোকাতীতের যোগ।'

একথা বলা বাহুল্য যে আচার্যদেব যে দিব্যযোগের সাধনায় ব্রতী ছিলেন তা ছিল অখণ্ড মহাযোগের সাধনা। সাধনা সর্বদাই সংগোপনে লোকচক্ষুর আড়ালে সম্পাদিত হয় বলে সাধনার রীতি-প্রকৃতি সর্বদাই অন্যের কাছে অজ্ঞাত থাকে। কিন্তু তার প্রকাশ যেদিন মর্তসীমায় ধরা পড়ে তখন সকলে তার ফল পায়। আমরা উদ্যমের খবর জানি, ফলের কথা আমাদের অজ্ঞাত।

তাঁর স্বপ্ন ছিল মর্তভূমিতে কালের মৃত্যু, আর অমরতা, আনন্দ ও পূর্ণতার অখণ্ড প্রকাশের অবতরণ। বলেছেন: 'এই প্রকাশের যেদিন অবতরণ হইবে সেদিন জগতের যাবতীয় জীব গুরুরাজ্য স্থাপনের পর ক্রমশঃ তৃপ্তি, পূর্ণতা এবং পরমানন্দ লাভ করিয়া গুরুর সহিত তাদাত্ম্য লাভ করিবে। তখন এক অখণ্ডগুরু অনন্ত খণ্ডবৎ বিভক্ত সত্তা স্বকায়াতে ধারণ করিয়া

সকলের সহিত অভিন্নরূপে প্রতিভাসমান হইবেন। তখন প্রত্যেকেই নিজে পূর্ণতা লাভ করিয়া পূর্ণতার উপলব্ধি করিবেন এবং অনন্ত বৈচিত্র্য এক ও অখণ্ড নিজ সত্তারই আনন্দময় অনন্ত বিলাসরূপে অনুভব করিবেন।'

নিজের কথা নিজেই একজায়গায় লিখেছেন, যা পড়লে তাঁর লক্ষ্য কি ছিল আপনারা তার কিছু কল্পনা করতে পারবেন। তাঁর সরল বিশ্বাস ও সাধু-দর্শন সম্বন্ধে তাঁর কথা আলোচিত হয়েছে জেনেই হয়ত বলেছেন—'আমার ব্যক্তিগত প্রকৃতি একদিকে যেরূপ বিশ্বাসশীল, অন্যদিকে তেমনি সংশয়-প্রবণ। সুতরাং আমি নিজ জীবনে যাহা কিছু উপলব্ধি করিয়াছি, তাহা অত্যন্ত কঠোরতার সঙ্গে প্রমাণের কষ্টিপাথরে যাচাই না করিয়া তাহাকে সত্য বলিয়া গ্রহণ করি নাই অথবা করি না। আমার বিশ্বাসে যাহা সত্য, তাহা সর্বদাই সত্য, সুতরাং পরীক্ষা করিলে তাহার উজ্জ্বলতা বাড়েই, কমে না। প্রাতিভাসিক সত্তা হইতে ব্যবহারিক সত্তাটিকে জ্ঞানের আলোয় পৃথক করিয়া চিনিয়া লইতে না পারিলে পারমার্থিক সত্যের দিকে অগ্রসর হওয়া যায় না। শ্রীভগবানের কৃপা এবং সদ্‌গুরুর অনুগ্রহে এই ক্ষুদ্র হৃদয়ে প্রতিভাস হইতে ব্যবহারে এবং ব্যবহার হইতে পরমার্থের দিকে যাত্রার পথ কিছু কিছু জ্ঞাত হইয়াছে, কিছু কিছু অংশ খুলিয়াছেও। কিন্তু নিজ পুরুষার্থরূপ উদ্যমের সহায়তায় যখন তাঁহার নিত্য প্রকৃতি নিজের মধ্যে জাগিয়া উঠিবে, তখন স্বভাবের স্রোতে চলিতে চলিতে প্রত্যেক স্তরে তাঁহার উপলব্ধি করিতে থাকিব এবং সোপান-পরম্পরাক্রমে কর্ম জ্ঞান ভক্তি এবং প্রেমরূপে নিত্যযোগের বিকাশে তাঁহার অখণ্ড সত্যময় জ্ঞানময় ও আনন্দময় স্বরূপ লাভ করিয়া পরিশেষে লীলা-অবসানে তাঁহার সর্বভাবময় অথচ সর্ব ভাবাতীত পরমরূপে স্থিতিলাভ করিতে সমর্থ হইব।'

আমরা আচার্যদেবের চরিতে যে অধ্যাত্ম-প্রগতি ও ক্রমবিকাশ লক্ষ্য করি তাতে তাঁর আদর্শ যে খণ্ড বা মহাখণ্ডযোগের নয় একথা আমরা পূর্বেই উল্লেখ করেছি। তাঁর আদর্শ ও লক্ষ্য অখণ্ডযোগের। কিন্তু ঐ যোগে খণ্ড ও মহাখণ্ড উভয়ই অঙ্গীকৃত হয়েছে। খণ্ডযোগীর লক্ষ্য ইষ্টরূপে পরমা প্রকৃতিকে আভাসরূপে লাভ করা, মহাখণ্ডযোগীর লক্ষ্য পরমা প্রকৃতির স্বরূপ প্রাপ্তি এবং অখণ্ডমহাযোগে পরমশিব স্বরূপে স্থিতি। এই যে পরমা প্রকৃতি তিনিই জগজ্জননী মা। প্রথম স্থিতিতে তাঁকে আদ্যাশক্তি কালীরূপে কল্পনা করা হয়। আমরা কালীর যে রূপের সঙ্গে পরিচিত তাতে তিনি শবাসীনা। চৈতন্যরূপিনী কালী এ স্থিতিতে কিঞ্চিৎ জাগরিতা, এবং শিব তখন শব, কেন না শক্তির কিঞ্চিৎ জাগরণে শিব হন শব, কিন্তু শক্তির আরও অধিক জাগরণে শিবের শবভাব কাটে, তখন শিব হন সুপ্ত। শক্তির পূর্ণ জাগরণে শিবও হন পূর্ণ জাগ্রত।

আধ্যাত্মিক বিকাশের আদিপর্বে বিশ্বাতীত শিবস্বরূপ লাভের উদ্যম চলে, তারপর এক সময় যোগীর উদ্যমে ও ভাগ্যবশে তাঁর প্রাপ্তিও ঘটে। এই প্রাপ্তি বিশ্বাতীত শিবভাবের প্রাপ্তি। যোগী এই প্রাপ্তিতে সন্তুষ্ট হন না, কেন না শিবভাবকে পরমশিবভাবে পরিণত করাই যোগীর লক্ষ্য, সুতরাং শিবভাবে অন্তলীন শক্তিকে প্রকটিত না করতে পারলে তা সম্ভব হয় না। শিবভাব প্রকাশাত্মক ও বিশ্বাতীত অথচ তাহাই পূর্ণতার মূলভিত্তি, সুতরাং তাঁকে আশ্রয় করেই শক্তির জাগরণ এবং উর্ধ্বগতি সম্ভব হয়ে ওঠে।

কালী আদ্যাশক্তি। ইহা শিবময়ী শক্তির জাগরণের প্রথম পর্ব। পূর্বে বলা হয়েছে শিব তখন শব। দ্বিতীয়া শক্তি তারা—ইহা সন্ধিস্থান। তখনও শিবের শবত্ব পরিহৃত হয় নি। ললিতা বা ষোড়শী তৃতীয়া শক্তি, ইঁহার পূর্ণ জাগরণে শিব হন নিদ্রিত। তাঁর শবভাব কেটেছে, কিন্তু নিদ্রাভাব এখনও আছে। তার পরের স্থিতি পরম শিবভাব—যেখানে শিব ও শক্তি সমরস ও উভয়ই জাগ্রত। অখণ্ডযোগীর সাধনা পরমশিবভাবের সাধনা—এ সাধনা নয়—এ অখণ্ড মহাযোগ।

পরমশিবভাব প্রাপ্তি বা উদয়ের যে সংক্ষিপ্তক্রমের কথা এখানে উল্লেখ করা হল তাতে আরও কিছু বক্তব্য বর্তমান, সে কথা এখানে ইঙ্গিতরূপে উপস্থিত করছি।

আচার্যদেব নিজ গুরুর কাছে একটি মহাসত্য লাভ করেছিলেন। সে মহাসত্য-বাণী হৃদয়ে ধারণ করে তিনি অগ্রসর হয়েছিলেন—তার একদিকে ছিল গুরু-নির্দেশিত কর্মের প্রেরণা এবং অন্যদিকে প্রেমের মহিমার প্রকাশ। শ্রীপরমগুরুদেবের মতে অধ্যাত্ম-জীবনের সূচনা হয় কর্মের সঙ্গে, ঐশ্বর্যের পূর্ণতা হয় মহাজ্ঞানের উদয়ে এবং মহাজ্ঞানেরও পূর্ণতা হয় প্রেমের উদয়ে।

এই প্রেমের স্বরূপ আলোচনা তিনি যে তত্ত্বদৃষ্টিতে করেছেন তাতে আমরা তিনটি স্তর দেখতে পাই—একটি পঞ্চদশী, তারপর ষোড়শী এবং সর্বশেষে সপ্তদশী। সাধনজগতে পঞ্চদশী পূর্ণতার একটি প্রতীক, ষোড়শীও তাই। পঞ্চদশীর পূর্ণতা বাস্তবিক পূর্ণতা নয়, কারণ পঞ্চদশীতে যে পূর্ণতা আসে তা স্থায়ী হয় না, এবং যে ক্ষীণতা আসে তারও আপূরণ হয়। ষোড়শী কালের অতীত এবং নিষ্ক্রিয়। যে ষোড়শী স্থিতি প্রাপ্ত হয় সে কৃতকৃত্য হয় সন্দেহ নেই, কিন্তু সে অন্যকে কিছু দিতে পারে না। সপ্তদশীর প্রাপ্তিই বাস্তবিক প্রাপ্তি, কারণ তাহা নিজে পাওয়ার সঙ্গে সঙ্গে সকলের পাওয়ার পথ খুলিয়া যায়। ষোড়শী মহাশক্তিস্বরূপ, সপ্তদশী প্রেমস্বরূপ, ষোড়শী ঐশ্বর্যপ্রধান, সপ্তদশী প্রেমপ্রধান। ষোড়শী কামেশ্বরী, কামেশ্বর তাঁর নিত্য সহচর। সুতরাং মহাশক্তি সেখানে পূর্ণযৌবনা এবং শিবের সঙ্গে নিত্যমিলিত, কিন্তু সপ্তদশী নিত্যকুমারী। শিব তাঁর সহচর বা পতি নয়,

তাঁর সন্তানমাত্র। এই যে কুমারী ইনিই 'অমা' নাম্নী সপ্তদশী কলা। আমাদের প্রাচীন শাস্ত্রে এঁকেই 'পরা' বলা হয়েছে। একটু চিন্তা করলেই বুঝতে পারা যাবে সহস্রারে পরমশিবের সহচারিণী যে শক্তি তিনিই অবস্থান্তরে উৎকর্ষবশতঃ সুপ্ত পরমশিবের নাভিকুণ্ড হতে নিঃসৃত ঊর্ধ্বনাল কমলের মধ্যবিন্দুতে সমাসীন সুমঙ্গলা শক্তি।

( ৪ )

গুরুর আশীর্বাদ ধারণ করে তিনি মহাপথ গ্রহণ করেছিলেন। গুরু বলেছিলেন—বাইরের ভাবে বিবশ হইয়া না পড়িয়া সর্বদা মাকে স্পর্শ করিতে সক্ষম হও।

আচার্যদেব বলেছেন—ক্রিয়ার মধ্য দিয়া মহাজ্ঞানের সাহায্যে পরাভক্তির উন্মেষের ফলে যে প্রেমের উদয় হয় তাহারই প্রভাবে পরমাদ্বৈতের আস্বাদন হয়। ইহাই মহালক্ষ্য। এই পথে চলিতে গেলে জগৎপ্রসবিনী প্রত্যক্ষ মায়ের সাহায্য আবশ্যক, যাঁহার প্রভাবে ব্রহ্মাতীত 'মহাভাব' রূপা মাকে স্পর্শ করিতে সামর্থ্য জন্মে।

তিনি গুরুর নিকট থেকে কর্ম গ্রহণ করেছিলেন। সে কর্মে বিরতি ছিল না, তবে আপেক্ষিক সমাপ্তি ছিল। কর্মের আপেক্ষিক সমাপ্তিতে গুরু-রাজ্যের দ্বার খোলে। এই কর্ম পুরুষকার বা উদ্যম—যেখানে কৃপা বহুদূরে, তাই এই কর্মও কৃপাশূন্য কর্ম। যখন কর্মের আপেক্ষিক সমাপ্তি ঘটে তখন যে গুরুরাজ্য দৃষ্টির সম্মুখে প্রতিভাত হয়—সেখানে মা-ই গুরুরূপে বিরাজমানা।

এই মাকে তিনি সাক্ষাৎ করেছিলেন মাতা আনন্দময়ীরূপে। তিনি নিজেই বলেছেন, 'আমি মা আনন্দময়ীকে স্বয়ং জগদম্বা স্বরূপ মনে করি।' তবে মার স্বরূপ সম্বন্ধে তিনি মুখর ছিলেন না।

বলেছেন,—মার সম্বন্ধে আমার ব্যক্তিগত ধারণা ও বিশ্বাস আমার হৃদয়ের বস্তু, অবশ্য তাহা নির্বিচারে অন্য সকলে গ্রহণ করিতে বাধ্য নয়। যে বিষয়ে অন্যের সঙ্গে তর্ক-বিতর্ক সম্ভব নয়, যাহা হৃদয়ে সংগোপনে রক্ষা করার বস্তু তাহা বাহিরে আনিয়া আলোচনার বিষয় করিতে মন কখনও সম্মতি দেয় না।

তারপরেই আবার বলেছেন—মা স্বরূপে ভাবাতীত মহাভাব স্বরূপিনী। মা অনন্তপ্রকারে অনন্তভাবের সঙ্গম এবং উদ্‌গম হয়েও সমস্ত ভাবের অতীত। মার এই তুরীয়াতীত স্বরূপ কে গ্রহণ করিতে পারে!

মাকে চিনিতে হইলে মায়ের চরণে আত্মসমর্পণ করিয়া তাঁহার সঙ্গে একাত্মতা লাভ করিতে হইবে। মা হইতে পৃথক্ থাকিয়া মার পরিচয় লাভ কখনো সম্ভব নয়।

পরম সরলতায় ও নির্ভয়তায় আচার্যদেব মার চরণে আত্মসমর্পণ করেছিলেন। শিশুর সরলতা ছিল ব্যবহারে যা প্রকাশ পেত তাঁর দৃষ্টিতে। যে মা তাঁর ইষ্ট সেই এই স্নেহময়ী জননী—এ বিশ্বাস তাঁর ছিল বলেই জীবন-সায়াহ্নে মায়ের আহ্বানে তাঁর আশ্রমে বিশ্রাম নিয়েছিলেন। তাঁদের দুজনের মধ্যে যে আত্মিক যোগ ছিল বাইরের দৃষ্টিতে তা আমাদের মতো অনভিজ্ঞ লোকের অজ্ঞাত, তবে চক্ষের দৃষ্টিতে যে সারল্য ও নির্ভরতা লক্ষিত হত তাই শুদ্ধ প্রত্যক্ষগোচর ছিল।

---

আলোচিত গ্রন্থসূচীঃ—


১। অখণ্ড মহাযোগ
২। সাধুদর্শন ও সৎপ্রসঙ্গ (দ্বিতীয় ভাগ)
৩। পত্রাবলী
৪। মনীষি কী লোকযাত্রা
৫। বিশুদ্ধ বাক্যামৃত
৬। তান্ত্রিক সাধনা ও সিদ্ধান্ত
৭। চৈতন্যচরিতামৃত
৮। শ্রীশ্রীমা আনন্দময়ী
৯। স্বকীয় দিনলিপি
১০। সাহিত্য চিন্তা

# দৃষ্টিভঙ্গী অনুসারে যোগ-সমীক্ষা

ব্রহ্মচারী নির্মলানন্দ, এম.এ., শাস্ত্রী
শ্রীশ্রীমা আনন্দময়ী আশ্রম, পোঃ কনখল (হরিদ্বার)

মহামহোপাধ্যায় শ্রীগোপীনাথ কবিরাজ মহাশয়ের প্রতিভা ছিল অতুলনীয়, বিবেকজ জ্ঞান ছিল অনুপম, দৃষ্টি ছিল সর্বতোমুখী—আর দর্শন ছিল অবিরোধ।

তিনি ছিলেন বিশালবুদ্ধি ও বিশ্বতোচক্ষুঃ—শাস্ত্রে যার বর্ণনা পাই—

ওঁ তদ্বিষ্ণোঃ পরমং পদং সদা পশ্যন্তি সূরয়ঃ।
দিবীব চক্ষুরাততম্—রূপে।

যোগ, তন্ত্রশাস্ত্র, শৈবাগম, ও বৌদ্ধদর্শন তাঁর প্রিয় বিষয় হলেও প্রাচীন ও অর্বাচীন, প্রাচ্য ও পাশ্চাত্য নিখিল আধ্যাত্মিক শাস্ত্রের ও দর্শনের পঠন-পাঠনে ও অনুশীলনে ছিল তাঁর স্বভাব-সুলভ অনুরাগ ও সমাদর। উচ্চ-কোটীর যোগিসাধক, সুসাহিত্যিক, পরমপ্রেমিক, তত্ত্বান্বেষণের অগ্রণী, অভিমান-শূন্য প্রকৃতি ধীরগম্ভীর, সদা জগতের সর্বমুক্তির কল্যাণ চিন্তায় বিভোর স্থিতপ্রজ্ঞ মহর্ষির ন্যায় বিরাজ করতেন বারাণসীতে।

এমন সদাশিবতুল্য আচার্যপ্রবরের শ্রীচরণের ছায়ায় বসে জ্ঞানসঞ্চয়ের সৌভাগ্য পেয়ে নিজেকে আজ সুপ্রতিষ্ঠ বলে মনে করি। তিনি চলে গিয়েছেন; রেখে গিয়েছেন নব নব রসসিঞ্চিত জ্ঞানজ্যোতিভাস্বর তত্ত্বোন্মুখী শাশ্বত-বাণী—আমাদের সকলের জন্য। বারাণসীর পুণ্যভূমিতে পতিতপাবনী মা গঙ্গার স্নিগ্ধশীতল অনাবিল অবিরাম জলধারার মতো তাঁর স্বতঃস্ফূর্ত ভাবনা প্রবাহ—শাশ্বত বাণীর রূপ নিয়ে স্বীয় অনিন্দ্যসুন্দর সাবলীলগতিতে বয়ে যেতো। সেই পূতপ্রবাহ থেকে হৃদয়ের মঙ্গলকলসে ভরে নিয়েছি পরমার্থ পথের চির পাথেয় হিসেবে বিন্দু বিন্দু অমৃতসিন্ধু। আজ এই সভায় ঐ মঙ্গলকলসে চিরসঞ্চিত সুধাবিন্দুর পরিবেশন করে আপনাদের আপ্যায়িত করার চেষ্টা করবো।

আজকের এই মধ্যাহ্নোত্তর সভায় আমি যে বিষয়টি অবলম্বন করে বলবো তার শিরোনামা হচ্ছে—"যোগসমীক্ষা, মহামহোপাধ্যায় শ্রীগোপীনাথ কবিরাজ মহাশয়ের দৃষ্টিভঙ্গী অনুসারে— যা বুঝেছি যা জেনেছি।"

যোগ-বিষয় অতি দুরূহ এবং গম্ভীর গহন হলেও দিবঙ্গত আচার্যপ্রবরের ইহা অতি অন্তরঙ্গ, উপাদেয় এবং সর্বাধিক চর্চিত প্রিয়বিষয়গুলির অন্যতম। এখানে প্রসঙ্গতঃ উল্লেখযোগ্য যে পরমহংস শ্রীশ্রী১০৮ স্বামী বিশুদ্ধানন্দজী মহারাজ ছিলেন এক মহাযোগী—সিদ্ধ মহাপুরুষ এবং শ্রীগোপীনাথজী ছিলেন তাঁর মন্ত্রশিষ্য। যোগবিভূতি ও চমৎকারের প্রতি তাঁর সহজাত অন্বেষণ ও আকর্ষণ ছিল। যদিও তিনি যোগবিষয়ের ওপর কোন গ্রন্থাদি প্রণয়ন করেন নি অথবা পাতঞ্জলাদি প্রামাণিক যোগবিষয়ক গ্রন্থের ব্যাসাদির ন্যায় কোন ধারাবাহিক ভাষ্যাদির রচনা করেন নি—তথাপি প্রবন্ধাকারে ও প্রশ্নোত্তরের ও আলোচনার মাধ্যমে যোগের ওপর তাঁর মতামত সমীক্ষা অনেকস্থলে দ্ব্যর্থহীন ভাষায় ব্যক্ত করে গিয়েছেন। আমি নিজে দীর্ঘকাল তাঁর সঙ্গ করে তাঁর শ্রীমুখ থেকে যা শুনেছি যা জেনেছি যা বুঝেছি পুস্তকাদিতে যা পড়েছি তারই নির্যাস সংক্ষেপে আপনাদের সামনে তুলে ধরবো।

## যোগের শব্দার্থবোধ

'যোগ' এই শব্দটি খুবই সুপরিচিত সুপ্রাচীন এবং শ্রুতিমধুরও বটে। বিশ্বমাঝে এই পদটির মহিমা ও অর্থ বড়ই ব্যাপক বড়ই প্রিয়। দর্শনশাস্ত্রের সকল পণ্ডিতগণ এর প্রয়োগ যত্রতত্র সর্বত্র নিজের নিজের ভাবনা ও বুদ্ধি অনুসারে করে গিয়েছেন। যোগের সহজবোধ্য সরল ও স্বাভাবিক অর্থ হোলো—'মিলন'।

জীবাত্মার বা চিদণুর সজাতীয়, বিজাতীয় ও স্বগত ভেদশূন্য হয়ে সদ্‌ঘন, চিদ্‌ঘন ও আনন্দঘন পরমাত্মায় সাযুজ্যলাভ বলতে যোগকে বোঝায়। ইচ্ছা—জ্ঞান-ক্রিয়াশক্তির অর্থাৎ সদ্ভাব, চিদ্ভাব ও আনন্দভাবের অনন্তবৈচিত্র্য সম্বলিত স্বাত্মভাবের এই বিকাশের বা মিলনের রূপটিকে নানাভাবে তাদাত্ম্যের বৈশিষ্ট্য অনুসারে বোঝানো যেতে পারে।

১। আত্মা ও পরমাত্মা মিলনে = পুরুষোত্তম যোগ
২। শিব ও শক্তি মিলনে = সামরস্য = পরমশিব যোগ
৩। ভক্ত ও ভগবানের মিলনে=সাযুজ্য ভক্তি যোগ
৪। রাধা ও কৃষ্ণের মিলনে=হয় যুগলমিলন—পাই 'কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ং' কে।
৫। অগ্নি ও সোমের মিলনে=পাই সূর্যকে—আত্মরূপে হয় আত্মযোগ
৬। ইড়া ও পিঙ্গলার মিলন=খোলে ব্রহ্মনাভী সুষুম্নাদ্বার
৭। প্রাণ + অপান = সমান যোগ
৮। বামাবর্তগতি+দক্ষিণাবর্তগতি=সরলগতি বা মধ্যমার্গ

৯। পুরুষকার + কৃপা = পূর্ণ প্রকাশযোগ
১০। অহন্তা + ইদন্তা = পূর্ণাহং প্রকাশ
১১। তুমি + আমি = তিনি স্বয়ং
১২। ভোগ্য + ভোক্তা = অহং
১৩। শ্রীমায়ের অংক + পূর্ণশিশু = শ্রীমায়ের অংকে পূর্ণশিশু
১৪। কুণ্ডলিনী + সহস্রারে শিব = মহামিলন যোগ
১৫। $\dfrac{\text{(সাকার + নিরাকার)}}{\text{(নির্গুণ + সগুণ)}} = \dfrac{\text{(সব আছে + কিছু নাই)}}{\text{(কিছু নাই + সব আছে)}} =$

$$\dfrac{\text{(পূর্ণ+শূন্য)}}{\text{(শূন্য+পূর্ণ)}} = \text{শূন্য} = \text{পূর্ণ}$$

ওপরের বর্ণিত কতকগুলি ভাবনাত্মক সমীকরণের মাধ্যমে ও সাহায্যে সমন্বয়মুখী সমীক্ষার দৃষ্টিকোণ নিয়ে অবিরোধ দর্শনের দিকে অগ্রসর হতে থাকলে যোগের বা মিলনের মহাপথ খুঁজে পাওয়া যায়। এই মিলনের প্রথম প্রথম প্রকাশ যখন হয় তখনকার স্বরূপটি কি জাতীয় সে বিষয়ে গোপীনাথজীর ভাষায় বলতে গেলে—

"যোগের পথে শিবকে ধরে যাও, শক্তিকে ধরে যাও, সগুণকে ধরে যাও, নির্গুণকে ধরে যাও প্রকাশ হবে মিলনে সামরস্যে। শিবভাবে বোধের পূর্ণতা আছে তবে স্বাতন্ত্র্য বা শক্তির বিমর্শ নেই, শক্তিভাবে স্বাতন্ত্র্য আছে—বিমর্শ আছে কিন্তু বোধ বা চিদ্ভাব নেই, উভয়েই অপূর্ণ। সৃষ্টিস্থিতিসংহারের খেলা শক্তির আত্মপ্রকাশ বা আত্মবিলাস আর খেলাশেষে স্থিতিরূপে শিবের আত্মপ্রকাশ। এই মিলন পূর্ণ মিলন নহে—ইহা যোগ বটে সামরস্য বটে তবে মহাযোগ নহে।"

এই যোগ এই মিলন যেখানে মহাযোগে মহামিলনে পরিণত হয় তাই সকলের লক্ষ্য। এখানে নিত্যযুক্ত যে আছে তার যখন প্রকাশ হয় সেই চরম-পরম স্থিতিকে, প্রকাশকে মহাপ্রকাশ, মহাযোগ, অখণ্ডস্বয়ং প্রকাশ, পরমশিব, পরাসংবিৎ, পরমাত্মা, ব্রহ্ম, ভগবান আদি শব্দের দ্বারা মনীষীরা জ্ঞাপন করে থাকেন।

মহামহোপাধ্যায় শ্রীগোপীনাথজী নিত্যযুক্ত মহাযোগের বর্ণনা প্রসংগে বলেন ঃ—

"যা চরম-পরম পদ তা বর্ণনার অতীত। ভাষার দ্বারা ভাবের দ্বারা বলতে গেলে এইভাবে ব্যক্ত করা যেতে পারে।"

"তিনি পরম সত্তা স্বয়ং অখণ্ড মহাপ্রকাশ পরম জ্যোতিস্বরূপ', শিবশক্তিসম্মিলিতরূপ অব্যক্ত অবস্থা সৃষ্টির অতীত অবস্থা নিষ্কল নিরংশ

স্পন্দনহীন। গীতায় যাকে পরমধাম বলা হয়েছে। "যদ্ গত্বা ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম।" সেখানে দেহ থাকতে যাওয়া যায় না আবার দেহ গেলেও যাওয়া যায় না। দেহ থাকতে গেলে সগুণ সাকার হয় আর দেহ গেলে নিরাকার হয়। তিনি সাকারও নন আবার নিরাকারও নন—এই দুইয়ের অতীত অর্থাৎ যে অবস্থা প্রাপ্ত হলে সবই থাকে আবার কোনটাই থাকে না। যেটা সগুণও নয় নির্গুণও নয় অথচ সব আছে সেটাই পূর্ণ। শ্রীমা আনন্দময়ীর ভাষায় "ঢালা আলো—যা বলা যায় এই স্বয়ং অখণ্ড মহাপ্রকাশ যা তা।" আবার প্রকাশ অপ্রকাশের প্রশ্ন নেই। খণ্ডনও থাকবে—মণ্ডনও থাকবে—আবার খণ্ডনমণ্ডন কিছুই থাকবে না অথচ সব জিনিসের মীমাংসা অবাধ হবে। সক্রিয়া থাকবে নিষ্ক্রিয়া থাকবে—আবার কোনোটাই থাকবে না" সেটাই পূর্ণমিলন—মহামিলন নিত্যযোগযুক্ত যা তা অনুভবে অখণ্ডমহাপ্রকাশ অনন্তরূপে অনন্তভাবে অনন্তনামে পূর্ণাহং নিজ বিলাসে সদা। প্রাচীন-কালে আর্য ঋষিগণ এই কথা বড়ই সুন্দরভাবে বর্ণনা করেছেনঃ

ওঁ পূর্ণমদঃ পূর্ণমিদং পূর্ণাৎ পূর্ণমুদচ্যতে।
পূর্ণস্য পূর্ণমাদায় পূর্ণমেবাবশিষ্যতে॥

এর থেকে বোঝা যায় যে চরম-পরম প্রাপ্তিতে বা মহাযোগে যা নিত্যস্থিত আছে তা স্বাত্মবোধে অনুভব করার জন্য জীবমাত্রই যাত্রী সাধকমাত্রই যোগী আর যাত্রা মানেই যোগ—এটা পূর্ণদৃষ্টি নিয়ে দেখা—খণ্ডদর্শন নহে।

### যোগ ও যোগী—একং সদ্ বিপ্রা বহুধা বদন্তি

যোগের লক্ষ্য এক হলেও যোগীর বা সাধকের সংস্কারগত স্বরূপগত দেশগত কালগত ভেদ অনুসারে স্তরভেদ ও বৈশিষ্ট্য দেখা যায় যেমন বীজ এক হলেও মাটি জল ও আবহাওয়ার জন্য ফলের তারতম্য ও ভিন্নতা দেখা যায়। এই ভেদ কেন তার উত্তরে গোপীনাথজী বলেনঃ

"সৃষ্টির এক প্রান্তে আছেন অখণ্ডসত্তা যেখান হতে সব কিছুর আবির্ভাব হয়; আর অপর প্রান্তে চিদণু বা জীব। ঐ সত্তা হতে অবতরণের সময় জীব অন্ধকারের মধ্য দিয়ে নামে আর আরোহক্রমে জ্ঞানের মধ্য দিয়ে বিকাশ ঘটে। এই সৃষ্টির মধ্যে একই ক্ষণে দুটি জীবের জন্ম হয় না। তাই জীবসকলের প্রকাশের মধ্যে স্বরূপগত বৈলক্ষণ্য রয়েছে।" (পরমার্থ প্রসঙ্গে পৃষ্ঠা ৩৩)

যোগীর বা সাধকের এই স্বরূপগত বৈলক্ষণ্য এবং দেশকালাদি কারণজন্য বৈশিষ্ট্যের জন্য আরোহক্রমে গোপীনাথজীর মতে প্রথমে আমরা দুটি প্রধান ধারা বা মার্গ পাই। একটি যোগের ধারা অপরটি বিয়োগের ধারা। একটি যোগপথ অপরটি বিয়োগপথ বা সাংখ্যবেদান্তের ধারা। পাঠক এখানে লক্ষ্য রাখবেন দুটি পথে 'যোগ' আছে তবে তা অন্যরূপ বা অন্যধারায়।

আমি এখানে ঐ প্রসিদ্ধ যোগের পথ বা ধারার সম্বন্ধে মহামহোপাধ্যায় শ্রীগোপীনাথজী যা বিবেচন-নির্বচন ও সমীক্ষা করে গিয়েছেন তা সহজ সরল ও সংক্ষিপ্ত ভাবে আপনাদের সামনে নিবেদন করবো।

যোগ-সমীক্ষার প্রসঙ্গে আচার্যদেব কয়েকস্থলে তাঁর নিজের বিবেচন বেশ সুন্দরভাবে প্রকাশ করে গিয়েছেন। নীচে কয়েকটি সারগর্ভ সিদ্ধান্তানুসারী উদ্ধৃতি দিয়ে পরে তার সমীক্ষার ওপর প্রকাশ দেবো।

"অধ্যাত্মসাধনায় দুই পথ—যোগের পথ আর বিয়োগের পথ। ত্যাগ মানে বিবেকশ্রুতি। দুই ধারায় প্রজ্ঞাভূমি পর্যন্ত মিল আছে। তারপরে দুই ধারা পৃথকভাবে অগ্রসর হয়।" (পরমার্থ প্রসঙ্গে)

"যাহারা যোগী ও পরমাত্মার উপাসক তাহারা চরমাবস্থায় পরমাত্মার অনুভূতি প্রাপ্ত হয়ে ঐ অদ্বৈতস্থিতি তৎস্বরূপস্থিতি লাভ করেন। পরমাত্মাই যোগেশ্বর। এই যোগৈশ্বর্য্য লাভই যোগপথের লক্ষ্য। মনে রাখতে হবে ইহা বিভূতি নয়। ইহা স্বতন্ত্রচিতিশক্তির আত্মবিলাস—হ্লাদিনী-শক্তির নির্যাসরূপা। ইহাদের পক্ষে সাকার নিরাকার উভয়ই পথের অনুভূতি মাত্র। সাকার অনুভূতি মায়িক। নিরাকার অনুভূতির সময়ে তা থাকে না। চরম অবস্থায় নিরাকার অনুভূতিও থাকে না। থাকে মাত্র পরমাত্মার অনুভূতি ও তজ্জন্য স্বরূপস্থিতি।" (পত্রাবলী)

"বামাবর্ত সম্পন্ন হলে ব্রহ্মসাক্ষাৎকার, পরে গুরুকৃপায় দক্ষিণাবর্তে 'সর্বং খল্বিদং ব্রহ্ম'—এর কারণ চিতিশক্তির প্রাপ্তি—চিতিশক্তির যোগ।"

"বামাবর্ত Complete হলে আমার পৃষ্ঠভূমির দর্শন। ইহা নির্গুণ ব্রহ্মসাক্ষাৎকার—অচিৎগুণাবলী ত্যাগ, নির্গুণচিতের প্রাপ্তি। গুরুকৃপা হলে মুখ ফিরিয়ে দেন। আমি ফিরিবার সময়ে চিৎশক্তিযুক্ত হয়ে ফিরি। নিজের জিনিস গ্রহণ করতে করতে ফেরা। পূর্ণাবর্তশেষে দেখি আমার সম্মুখভাগ—পূর্ণ আত্মসাক্ষাৎকার ঘটে। বিশ্বরূপদর্শন হয়।"

"দুই গতি বা আবর্তশেষে বক্রগতি ত্যাগ কর্মসমাপ্তি—অনুলোম বিলোম-শেষ—ইড়াপিঙ্গলাশেষ, সরলগতি সুষুম্না বা ব্রহ্মনাড়ীতে যোগ ও যাত্রা।" এখানে কিছু করার থাকে না শুধু দেখা ছাড়া। ধীরে ধীরে স্বয়ত্বলোপ—ভক্তভগবানে মিলন। ভগবান ভক্তে প্রবেশ করেন। সাম্যের সৃষ্টি হয়। পরে একই থাকে। ইহাই সত্যিকারের অদ্বৈতস্থিতি।" (পরমার্থ প্রসঙ্গে ৩৭—৩৮)

"Descent-এর কথা বলতে গেলে ascent-এর কথা ভাবতে হবে। Ascent না করলে Descent কিভাবে হবে? প্রথমে নিজের সত্তার স্বরূপ জানতে হবে। স্বরূপের সঙ্গে একাত্মতার পর ক্ষমতার অধিকারী হওয়া যায়। এই Power বিয়োগের মাধ্যমে আসে না। যোগের মাধ্যমে আসে।

মন্দের ত্যাগ নয় মন্দের রূপান্তরের মাধ্যমে। বিয়োগের পথে নির্বাণ পাওয়া যায়। তবে লোককল্যাণের শক্তি থাকে না।" (পরমার্থ প্রসঙ্গে ৫—৬)

"সাধক সাধনা করতে করতে স্বরূপপ্রাপ্ত হন। তিনি সেই স্বরূপে লীন হয়ে যান। কিন্তু যোগী সেই স্বরূপের শক্তি প্রাপ্ত হয়ে শক্তিমান হন এবং স্বরূপকে ছাড়িয়ে যান। এক কথায় তিনি শক্তিপ্রাপ্ত হয়ে ভগবত্তা লাভ করেন। কৈবল্যে স্বরূপপ্রাপ্তির পর আর বোধ থাকে না; যোগীর থাকে। যোগী সমস্ত বৃত্তিগুলিকে রূপান্তর ঘটান—ত্যাগ করেন না। যোগের পথে উজিয়ে যাওয়ার সময়ে ত্যাগ করে যেতে হয় ফিরবার সময়ে সেই সমস্ত ত্যাগ করা বস্তুর রূপান্তর ঘটে তখন তিনি সব হয়েছেন।" (পরমার্থ প্রসঙ্গে ২৬)

"ব্যুত্থান ও নিরোধের অতীত—সাম্যাবস্থা চাই। যোগের পক্ষে সাম্যপন্থা দরকার—যোগীর সাম্য চাই। আপদও চাই না—নিরাপদও চাই না—দুয়ের অতীত—সম্বন্বয়—সমন্বয়। ভোগটাও ত্যাগে পরিণত হয়—ত্যাগটাও ভোগ হয়। বিরোধ থাকে না। বিরোধ না থাকলেই আনন্দ।" "শিশু মায়ের কোলে ঝাঁপ দিয়ে যায়। মায়ের কোল পেলে সুখও চাই না দুঃখও চাই না—সুখ-দুঃখের সাম্যাবস্থা চাই।"

**প্রসিদ্ধ যোগমার্গচতুষ্টয়ের সমীক্ষা:—**

পারমার্থিক মহাযোগই সাধনার প্রকারভেদবশতঃ মন্ত্রযোগ, লয়যোগ, হঠ-যোগ ও রাজযোগ নামে পরিচিত। "এক এব চতুর্ধায়ং মহাযোগোভিধীয়তে"।

"দীর্ঘকাল পর্যন্ত মাতৃকাদিযুক্ত মন্ত্রের জপ ও অণিমাদিসিদ্ধিযুক্ত জ্ঞানের উপলব্ধি মন্ত্রযোগের লক্ষণ। লয়যোগ চিত্তের নিরোধ—প্রলয়—ইহা অসংখ্য উপায়ে আলম্বনের গ্রহণ-গ্রাহ্য-গ্রহীতা ভেদানুসারে হতে পারে। যে কোন ব্যবহারিক অবস্থাতে থেকেও পরমেশ্বরের ধ্যান হতে পারে। বিংশতি প্রকার অবয়ববিশিষ্ট যোগই হঠযোগ। যমাদি অষ্টাঙ্গযোগ ও মহামুদ্রাদি দ্বাদশাঙ্গ হঠযোগ সাধনার বিংশতি অবয়ব। দ্বাদশাঙ্গ, যথা মহামুদ্রা, মহাবন্ধ, মহাবেধ, খেচরী, জালন্ধর, উড্ডীয়ান, মূলবন্ধ, নাদানুষ্ঠান, সিদ্ধান্তশ্রবণ, বজ্রোলী, অমরোলী, সহজোলী।—হঠযোগের অভ্যাসবশতঃ রাজযোগে প্রবেশ হয়। এই মার্গে সাধন করতে করতে বিবেক বৈরাগ্য উৎপন্ন হয় ও ভগবৎসাক্ষাৎকার ঘটে।" (ভারতীয় সাধনার ধারা—১১০)

মন্ত্রযোগের যথার্থ রহস্য এই—জীবসকলের দেহে প্রাণশক্তির খেলা নিঃশ্বাস ও প্রশ্বাসরূপে নিত্য হয়ে থাকে। যোগিগণ বলে থাকেন যে, এই শ্বাস বাহিরে গমন করবার কালে 'হং'রূপে এবং ভিতরে প্রবেশের সময়ে 'সঃ'রূপে ধ্বনিত হয়। একেই যোগশাস্ত্রে হংসমন্ত্র-হংসবিদ্যা বা অজপা নামক গায়ত্রী বলে

বর্ণনা করা হয়ে থাকে। প্রত্যেকটি জীবাত্মা বা প্রাণী প্রতিনিয়ত নিরন্তর অহোরাত্রে ২১৬০০ বার এই 'হংস'মন্ত্র স্বাভাবিকভাবে অথচ অজানিতরূপে জপ করে থাকে। পরে সদ্গুরুর কৃপায় শুদ্ধবিদ্যারূপা মন্ত্রযোগ লাভ করতে পারলে এবং শ্রীগুরুর শ্রীমুখোচ্চারিত মন্ত্র শ্রবণ মনন ও জপ করতে করতে মন্ত্রের তেজ প্রকাশ পায়—প্রাণ ও অপান মার্গে শ্বাসপ্রশ্বাস না চলে ব্রহ্মমার্গ বা বিপরীত মার্গ বা সুষুম্নাদ্বার খুলে যায় এবং "হংস" তখন 'সোহং'রূপে পরিবর্তিত হয়ে যায়। এই যোগই যথার্থ মন্ত্রযোগ।

**পাতঞ্জল যোগদর্শনে গুপ্তযোগপথঃ—**

এইবার সর্বপ্রথমে লয়যোগান্তর্গত প্রসিদ্ধ ও প্রাচীন পাতঞ্জল যোগের বা গুপ্তযোগমার্গের বর্ণনা আছে এবং যা স্বয়ং গোপীনাথজী বর্ণনা করেছেন তা বলবো (মহামহোপাধ্যায়জী যদিচ তাত্ত্বিক দিক দিয়ে-পাতঞ্জল যোগদর্শনকে সাংখ্যমতানুসারী বলে এই পথকে বিয়োগের পথ বা বিবেকখ্যাতির পথ বলে বর্ণনা করেছেন তথাপি উহাতে গুপ্তযোগমার্গের সন্ধান দেওয়া আছে বলে এখানে লয়যোগের অন্তর্গত গ্রহণ করা হয়েছে)। লয়যোগান্তর্গত পাতঞ্জল যোগদর্শনে সাংখ্যানুগত বিবেক-পথের সামান্য বিবেচন করে এবং কৈবল্য-স্বরূপের বা কেবলী যোগীর পরিপ্রেক্ষিতে গোপীনাথজী কি ব্যাখ্যা দিয়েছেন তার বর্ণনা করে পরে গুপ্তযোগ পথের আলোচনায় প্রবৃত্ত হবো।

এই বিবেক পথেও যোগীর ইচ্ছাশক্তির ক্রিয়াশক্তির ও সাধনশক্তির তারতম্যানুসারে দুটি ধারার বর্ণন পাওয়া যায়। একটি হোলো বিশুদ্ধ বিবেকপথ, পরাবৈরাগ্যের মধ্য দিয়ে কৈবল্যে স্থিতি আর একটি হলো ঐশ্বর্যের বিভূতির মধ্য দিয়ে কৈবল্য প্রবেশের মার্গ।

"চিৎ ও অচিৎ—উভয় তত্ত্বই সংসার অবস্থায় পরস্পর অবিবিক্ত বা জড়িত-ভাবে রয়েছে। আত্মায় নিজের পৌরুষের দ্বারা ও গুরু ও শাস্ত্রের উপদেশের সাহায্যে এই অবিবেক দূর করতে হয়। ইহাই সাধনার অগ্রগতির রহস্য। দেহ অন্তঃকরণ আদি অচিতের বা জড়ের বিভিন্ন স্তর রয়েছে; প্রতি স্তরেই চিতের সহিত সংসর্গ রয়েছে তবে মিশ্রভাবে। সাধনার একমাত্র উদ্দেশ্য আন্তর ও বাহ্য ক্রিয়াকৌশলে অচিৎ হতে চিৎকে পৃথক করে নেওয়া। ইহারই নাম বিবেকক্রিয়া। দেহ, ইন্দ্রিয়, মন, প্রাণ, বুদ্ধি হতে ও প্রকৃতি হতে চিৎকে আলাদা করে নেওয়ার কৌশল আছে এবং ইহার ফলে অচিৎ থেকে চিদংশ পৃথক হয়ে বিশুদ্ধ চিদ্রূপে আত্মপ্রকাশ করে।"

"বিবেকখ্যাতির চরম উদ্দেশ্য প্রকৃতি হতে পুরুষকে পৃথক করে কৈবল্যে স্থাপিত করা। কিন্তু ইহা প্রথমে খুবই কঠিন কারণ যোগী প্রকৃতি হতে

পুরুষকে পৃথক করবে কি উপাদান নিয়ে? কারণ যোগী স্বয়ং সৃষ্টির অন্তর্গত বলে তার উপাধি পুরুষ ও প্রকৃতির উভয়ের দ্বারা মিশ্র। এখানে সাধক বা যোগী বলতে এমন একটি জিনিস বুঝায় যার মধ্যে প্রকৃতিও আছে আবার পুরুষও আছে। ইহাই বুদ্ধিতত্ত্ব। ইহা প্রকৃতি নহে আবার শুদ্ধ পুরুষও নহে। সাধন করতে করতে হঠাৎ যোগীর একটা flash উদয় হয় বিদ্যুৎচমকের মতো। এই যে প্রকাশ ইহা পুরুষের স্বরূপজ্যোতি। বুদ্ধির এমন কোনো ক্ষমতা নাই যার দ্বারা সে প্রকৃতির দর্শন করে আবার এমনও কোনো ক্ষমতা নাই যার দ্বারা শুদ্ধ পুরুষকে দর্শন করে, কারণ—পুরুষ স্বয়ং-প্রকাশ। এই স্বরূপজ্যোতিতে পুরুষের স্বরূপটি চেনা যায় এবং সঙ্গে সঙ্গে প্রকৃতির তিন গুণের স্বরূপও দেখতে পাওয়া যায়। এভাবে পুরুষ ও প্রকৃতির দর্শন ঘটে যায়। তারপর ধর্ম্মমেঘ সমাধি হয় ও পুরুষ ক্রমশঃ প্রকৃতি হতে পৃথক হয়ে পড়ে। বিবেকখ্যাতির উদয়—পরাবৈরাগ্য, এবং তাদের নিরোধ—চিত্তের প্রলয় ও পুরুষ কেবলীভাব ধারণ করে স্বরূপস্থিত হয়। বুদ্ধির চির অবদমন হয়। ইহা হলো বিবেকখ্যাতি ও বিশুদ্ধ পরাবৈরাগ্যের দ্বারা চিত্তের মহাপ্রলয় ও পুরুষের স্বরূপাবস্থিতিরূপ কৈবল্যলাভ।"

মহামহোপাধ্যায় গোপীনাথজী এই কৈবল্যকে খণ্ডকৈবল্য বলে বর্ণনা করে গিয়েছেন। তিনি বলেন "গুণ সম্বন্ধ হতে পৃথককৃত যে আত্মসাক্ষাৎকার বা স্বরূপস্থিতি তা আত্মরূপে হয় না, গুণবর্জিত আত্মরূপে হয়। ইহা আত্মার কেবল অবস্থার দ্যোতক। ইহা আত্মরূপে আত্মসাক্ষাৎকার নহে; ইহা নির্গুণ আত্মার স্বরূপসাক্ষাৎকার। আত্মভাবের উদয় হয় না—কেবলীভাব থাকে; কারণ চিদ্রূপা আত্মশক্তির বিকাশের অভাব।

কৈবল্যভাবে যাঁরা স্থিতি লাভ করেছেন তাঁরা মায়াতীত—ত্রিগুণাতীত। এই সকল যোগী কৈবল্যপ্রাপ্ত হয়ে মায়াতীত স্থিতি অবশ্য লাভ করে থাকেন। এই সব সাধকের আত্মজ্ঞান 'আত্মা বিশুদ্ধ চিৎস্বরূপ' ইহাতেই পর্যবসিত হয়। কিন্তু আত্মা যে অখণ্ড চিৎস্বরূপ হয়েও আনন্দস্বরূপ—ইহা তাদের বোধে আসে না। ইহারা বিদেহস্থিতি লাভ করেন। দেহ ইন্দ্রিয় মন হতে এরা মুক্ত। সাধারণতঃ ইহাদের অভাববোধ নাই কারণ প্রাকৃতিক অভাব উদিত হবার কোন কারণ নাই। তাঁরা সর্বত্র অখণ্ড প্রকাশ ব্যাপ্ত রয়েছে দেখতে পান, তবে ঐ প্রকাশের মধ্যে যে আনন্দ লুপ্ত রয়েছে তা বুঝতে পারেন না—ইহাদের ধাম কৈবল্য ধাম এবং এই কৈবল্য খণ্ডকৈবল্য।'

মনে রাখতে হবে চিৎ শুদ্ধ হলেও প্রকৃতি হতে চিরমুক্ত হলেও পুরুষ স্বরূপে স্থিত হওয়া সত্ত্বেও নিজেকে আমি বলে চিনতে পারে না। অবিবেক অবস্থায় অস্মিতারূপে আমিজ্ঞান অবশ্যই ছিল, যা সম্প্রজ্ঞাত সমাধির

পরিসমাপ্তি কালে উপলব্ধিগোচর হয়ে থাকে। সেই আমিজ্ঞানের সহিত খণ্ড-ঐশ্বর্য জড়িত রয়েছে। বিশুদ্ধ ঐশ্বর্যও নহে, বিশুদ্ধ আত্মস্বরূপের জ্ঞানও নহে। বিবেকখ্যাতির ফলে যে চিৎসত্তার প্রকাশ হয় তা কেবলাবস্থাপন্ন হলেও আত্মার স্বরূপজ্ঞান নহে। প্রকৃতির ও অবিদ্যার চিরবিচ্ছেদের পর যে প্রকাশের উদয় তা প্রকাশস্বরূপ হলেও নিজেকে প্রকাশরূপে চিনতে পারে না। যে প্রকাশে আত্মা নিজেকে আমিরূপে চিনতে পারে না সে প্রকাশ অনন্ত বা অবাধিত হলেও পূর্ণ অহংরূপে ভগবৎস্বরূপে তার পরিণতি ঘটতে পারে না। অহন্তারূপী চিৎশক্তির উন্মেষ উহাতে নাই—উহার পূর্ণতা তো দূরের কথা। কেবলী পুরুষ স্থূলদেহাদি হতে মুক্ত হলেও জন্মমৃত্যুচক্রের অতীত হলেও পূর্ণতালাভের পথে অগ্রসর হতে পারে না, যদি প্রারম্ভে শুদ্ধবিদ্যারূপা ভগবৎ কৃপা প্রাপ্ত না হয়। এই কৃপা প্রাপ্তির পর হইতেই যোগপথের আরম্ভ। "স্বাতন্ত্র্য আর বোধে ব্যবধান হলে বিশ্বসৃষ্টি হয়, ইহাতে অজ্ঞানের আবির্ভাব হয়। অতএব মুখ্যজ্ঞান শুদ্ধবিদ্যা। সদগুরু এই শুদ্ধবিদ্যা সঞ্চারের দ্বারাই জীবকে শিবত্বে প্রতিষ্ঠিত করতে পারেন। অনাত্মায় আত্মবোধ যেমন অজ্ঞান, তেমনি আত্মায় অনাত্মবোধ অজ্ঞানপ্রসূত। আত্মায় আত্মবোধই মুখ্যজ্ঞান। এই জ্ঞানের নাম পূর্ণাহন্তাজ্ঞান—যে জ্ঞানে জীব আপনাকে পরমশিবরূপে—অথবা পরমেশ্বররূপে—অনুভব করতে পারে, কেবল ত্রিগুণ অথবা মায়া থেকে মুক্ত রূপে নয়।" পাতঞ্জল যোগদর্শনে যে যে গুপ্ত যোগপথ আছে তার বর্ণনা প্রসঙ্গে শ্রীগোপীনাথজী বলেন:

"আর একটি অবস্থা আছে। যোগিগণ উহা অস্মিতা সমাধির ভূমি থেকে লাভ করে থাকেন। এই ভূমিতে মধুমতী অবস্থার উদয় হয়। ইহা কতকটা পরীক্ষার ভূমি। অস্মিতার জ্যোতি শুদ্ধ হলে উহার একটা অপূর্ব বিকাশ অবস্থা লাভ করে, তখন অনেক সিদ্ধ যোগী-ঋষি-দেবতা সেই সাধকের নিকট উপস্থিত হয় এবং তাহাকে বিভিন্ন প্রকার শক্তি ও ঐশ্বর্য্যের দ্বারা প্রলুব্ধ করে। ইহা একটি বিঘ্নস্বরূপ। কারণ ইহাতে সাধকের অহংকার বৃদ্ধি পাওয়ার সম্ভাবনা থাকে। সমগ্র বিশ্বের বিভিন্ন প্রকার দেবদেবী সিদ্ধগণ সাধকের নিকট উপস্থিত হয়, নিজ নিজ শক্তি প্রদর্শন করার প্রয়াস পায়। ইহা একটি আশংকার কথা। প্রলোভনে পতিত হওয়া অসম্ভব নহে। এই দুটি আশংকা নিবৃত্ত হলে অস্মিতাজ্যোতিটি নির্মল হয়। সত্তা দেহ ইন্দ্রিয় সব শুদ্ধ হয়। তখন ইচ্ছা কার্যে পরিণত হয়, সংযমের আবশ্যকতা থাকে না। পরে ধীরে ধীরে এক কলা করে ঐ শক্তির বিকাশ হয়। এইভাবে পঞ্চদশ ষোড়শ কলা পর্যন্ত বিকাশ হয়। ঐ শক্তি যোগীর সহিত অভিন্ন। এইভাবে সমগ্র শক্তি তার সহিত অভিন্ন হয়। তখন যোগী শিবত্ব অনুভব করে ও

লাভ করে। ইহাই যোগের পথ। পুরুষরূপী আত্মার শিবরূপে রূপান্তর ঘটে।"

পূর্বে জীবাত্মা বা চিদণু বা শুদ্ধবিদ্যারূপা গুরুকৃপা বা ভগবৎ কৃপার প্রাপ্তির পর যে যোগ পথের প্রারম্ভ হয় বলেছি সে বিষয়ে এবার একটু বিশদ বর্ণনা করবো। প্রথমেই বলে নিই যে পাতঞ্জল যোগদর্শনে নিত্যসিদ্ধ পরমেশ্বরকেই গুরুরূপে গ্রহণ করা হয়েছে তথাপি তাঁর সঙ্গে তাদাত্ম্যলাভের ক্রম উহাতে প্রদর্শিত হয় নি। অবশ্য একথা সত্য যে পাতঞ্জল প্রদর্শিত যোগমার্গে সাংখ্যের ন্যায় কৈবল্য স্বীকৃত হলেও নিত্যসিদ্ধ পরমেশ্বরকে স্পর্শ করার কৌশল অবশ্য আছে, যা সংক্ষেপে পূর্বে আপনাদের কাছে বর্ণনা করেছি।

আত্মশক্তির বিকাশ কিভাবে হয়? ইহার উত্তরে আচার্যদেব বলেন—:

"আত্মশক্তির বিকাশ বা যোগপথের আরম্ভে সদ্‌গুরুর শুদ্ধবিদ্যারূপা মহানুগ্রহের প্রয়োজন। এই অনুগ্রহ প্রাপ্ত হলে আত্মা শুধু কেবলরূপে নিজেকে দর্শন করে না কিন্তু অহংরূপে দর্শন করে। ইহাই মহাশক্তির খেলা। এই প্রকার আত্মদর্শন সিদ্ধ হলে এরই নাম হয় পরমাত্মদর্শন কারণ এই স্থিতিতে পরমাত্মাকে দর্শন করা আর নিজেকে দর্শন করা একই কথা। মূলে এক ভিন্ন দুই নেই অথচ অচিন্ত্যচিদ্রূপা—আত্মশক্তির প্রভাবে সর্বভাবে নিজেকে দেখতে পাওয়া যায়। আত্মা যখন শক্তিসম্পন্ন তখন শক্তির প্রকৃতি অনুসারে সমগ্র বিশ্বও ভাসমান হয়। মায়াশক্তির দিক হতে আলোচনা করলে বুঝতে পারা যায় আত্মদর্শনে সমগ্র মায়িক জগতেরও দর্শন হতে পারে কারণ জীবমাত্রই আত্মার তটস্থশক্তি। বিশ্বজগৎ যেমন আত্মার বহিরঙ্গ শক্তি হতে উদ্ভূত তেমনি জীবজগৎও তটস্থশক্তি হতে উদ্ভূত। তদ্রূপ আত্মদর্শনের সঙ্গে সঙ্গে অনন্ত নিত্যধামের দর্শন হতে পারে। কারণ নিত্যধাম সকল আত্মার অন্তরঙ্গ বা স্বরূপশক্তির অন্তর্গত। তবে ইহারা নিত্য হলেও আত্মশক্তিরই বিলাস। এই স্বরূপশক্তি সংবিৎ, সন্ধিনী ও হ্লাদিনী নামে বর্ণিত। যোগীর পূর্ণ আত্মদর্শনে কিছুই উপেক্ষিত বা বাদ যায় না।"

ভগবদনুগ্রহে ও সদ্‌গুরুর কৃপায় শুদ্ধবিদ্যাই বিশুদ্ধ অহংরূপে উদিত হয়। এই কৃপা প্রাপ্তির পর হইতেই অহন্তারূপী চিৎশক্তির উন্মেষ-প্রারম্ভ এবং যোগপথেরও আরম্ভ হয়। যোগ বলতে এখানে পাতঞ্জল যোগ মনে করিও না কারণ পাতঞ্জলযোগে যোগের আভাস থাকিলেও উহা সাধনমার্গ তাহাতে সন্দেহ নাই। ওখানে কৃপার উন্মেষ কোথায়? ভগবদনুগ্রহের কোনো স্থান নাই। অহন্তা বিশুদ্ধ-চিত্তসত্তাকে অবলম্বন করে উদিত হয়—স্থূল—সূক্ষ্ম কারণরূপী দেহকে অবলম্বন করে নয়—তবে নিরালম্বও নয়। সদগুরু প্রদত্ত দীক্ষার সময়ে জীব যে অপ্রাকৃত বিশুদ্ধ সত্ত্বময় বৈন্দব দেহ

প্রাপ্ত হয় এই দেহই চৈতন্যের আধার। জ্ঞানশক্তি, ক্রিয়াশক্তি সমবেত ভাবে চৈতন্য নামে অভিহিত হয়। জ্ঞান শুদ্ধ ও পূর্ণ কিন্তু ক্রিয়া বিকাশশীল। শুদ্ধবিদ্যার উদয়ে তাতে পূর্ণ অহংরূপে জ্ঞান পূর্ণই থাকে কিন্তু উহার অভিব্যক্তি হয় ক্রিয়ার দ্বারা ক্রমশঃ। যেমন যেমন ক্রিয়ার বিকাশ হয় ঠিক সেই মাত্রাতেই জ্ঞানের স্ফুরণ হয়। জ্ঞানে এই ক্রমিক স্ফুরণের তাৎপর্য এই যে ক্রিয়াশক্তির বিকাশের সঙ্গে সঙ্গে অহন্তার জ্ঞান হতে ইদন্তার ভাব স্খলিত হতে থাকে। এই প্রক্রিয়া ক্রমশঃ অগ্রসর হলে অহন্তা বাড়তে থাকে এবং ইদন্তা তদনুপাতে কমতে থাকে। চরম অবস্থায় অহন্তা পূর্ণ হয়ে যায় এবং ইদন্তা কিছুই থাকে না। ইহাই পূর্ণ অহন্তার আবির্ভাব ও শ্রীভগবানের স্বরূপের উন্মেষ। এই স্বরূপে যে বোধ উদিত হয় তা ক্রিয়ার সঙ্গে নিত্য জড়িত। জ্ঞান ও ক্রিয়া এস্থলে অভিন্ন হয়ে প্রকাশিত হয়। এর নাম পূর্ণাহন্তা যা পরমশিবের নিত্য সহচর। পূর্ণত্বের অভিব্যক্তিস্থলে আত্মা বৈন্দব শরীর—যা বিশুদ্ধ মহামায়াত্মক সত্তার দ্বারা নির্মিত তা পরিত্যাগ করে শাক্ত স্বরূপে অধিষ্ঠিত হয়, যা চিদাত্মক ও চিন্ময় মহাশক্তিভাবাপন্ন। এস্থলে দেহ চিন্ময়, ইন্দ্রিয় চিন্ময়, সবই চিদানন্দে পরিপূর্ণ তথাপি ইহা শক্তিপদবাচ্য। শিব যেমন শক্তিহীন থাকেন না তেমন আত্মা স্বরূপদেহ হতে পৃথক থাকে না তবে এস্থলে দেহ ও আত্মার কোনো পৃথক্ ভাব নাই। উভয়ে সমরস। যদি transformation এর দিক থেকে বিচার করো তবে দেহের ইহাই চরম বিকাশ। ইহাকে ইচ্ছা করলে সচ্চিদানন্দময় দেহ বলতে পার। ইহা দেহ হয়েও আত্মা, আত্মা হয়েও শিব, শিব হয়েও শক্তি, শক্তি হয়েও শিব। শাক্ত ইহাকে পরাসংবিৎ বা মহাশক্তি বলেন। শৈব ইহাকে পরমশিব বলেন। প্রকৃত ভগবদনুগ্রহ হলে যোগী নিজেও ভগবৎস্বরূপ প্রাপ্ত হয়ে যায়—তখন যোগী অনুভব করেন একমাত্র আমিই আছি—অনন্তরূপে, অনন্তনামে, অনন্তভাবে। দ্বিতীয় কিছুই থাকে না। অথচ জগতে সবই থাকে। কাল থাকে না—অখণ্ড চৈতন্য অহংরূপে যাতে বিশ্ব নিরন্তর স্ফুরিত হচ্ছে। বিবেকমার্গে এই স্থিতি পাওয়ার সম্ভাবনা নাই কারণ উহার মূলে পরমেশ্বরের পরম অনুগ্রহের অভাব যা যোগপথের চরম পাথেয়।" (বিজিজ্ঞাসা)

এখানে কেউ মহামহোপাধ্যায়জীকে প্রশ্ন করেন যে কেবলী আত্মারা কি কোনোদিন এই স্থিতি লাভ হতে পারবে না—তার উত্তরে কবিরাজ মহাশয় বলেন:

"সিদ্ধ যোগী হন—ভক্ত হন সাধক ভক্ত হন কদাচিৎ কারুর সাক্ষাৎ হলে এই সকল কেবলী আত্মা অবশ্য যাঁরা ভাগ্যবান তাঁরা অসাধারণ ব্যাকুলতা লাভ করেন। এই সব কেবলী আত্মাসমূহ এতদিন পর্যন্ত আপনাতে আপনি সন্তুষ্ট ছিলেন কারণ জাগতিক অভাববোধ তাদের মিটে গিয়েছে কিন্তু ভগবদ্ধাম হতে

সমাগত বা গমনশীল ভক্ত যোগীর আত্মাকে দেখার সঙ্গে সঙ্গে বিরাট অভাববোধ তাদের জেগে ওঠে। ভক্তি হ্লাদিনী-শক্তির স্ফুরণ থেকে হয়, তাই ইহা কেবলী আত্মার হৃদয়কে স্পর্শ করে—কারণ প্রত্যেক আত্মার অন্তরের অন্তরতম তলে ভক্তিবীজ নিহিত আছে, এতদিন তা উদ্বুদ্ধ হয় নি—তাই হ্লাদিনী শক্তির মহিমা বুঝতে পারে নি। প্রকৃত ভক্তদর্শনে সুপ্ত ভক্তিভাব জেগে ওঠে এবং আত্মা ভক্তি আস্বাদনের জন্য ভগবদ্ধামে প্রবেশ করে, হ্লাদিনী শক্তি সম্ভূত ভাবদেহপ্রাপ্ত হয়। প্রত্যেক কেবলী আত্মা যে ঐ সুযোগ প্রাপ্ত হবে তার কোনো কথা নেই। যার সুপ্তভাবের উদ্বোধের কাল সমাগত হয়েছে তারই এরূপ হয়ে থাকে। সময়ান্তরে অন্যেরও এরূপ হতে পারে। ভাব জাগ্রত হলে আত্মা কখনও বিদেহ থাকতে পারে না। সে নিজের ভাব অনুসারে দেহ গ্রহণ করে। (বিজিজ্ঞাসা ৪০—৪১)

কর্ম ও জ্ঞানের ন্যায় ভাবেরও একটা রাজ্য আছে। সেই ভাবরাজ্যের দর্শন ও সঙ্গে সঙ্গে অনন্ত ভাবের ভাবুক ও রসিকবৃন্দের দর্শন মহাভাবের বিকাশ না হলে হয় না। মহাভাব হ্লাদিনী শক্তির ব্যাপার। হ্লাদিনী একদিক দিয়ে সন্ধিনী ও সংবিতের নির্য্যাসরূপা। সুতরাং হ্লাদিনী শক্তি সমন্বিত আত্মার দর্শন—আত্মার পূর্ণ-দর্শন বলে একহিসেবে গণ্য হতে পারে—যা ভক্তিযোগের চরম বিকাশ।

শক্তিবিরহিত রূপেও আত্মদর্শন হতে পারে—এখানে বিরহিত ফলে অনন্তশক্তি আত্মাতে অন্তর্লীনভাবে রয়েছে—অভিব্যক্তি নাই। এই দর্শন স্বয়ং-প্রকাশ কূটস্থ ব্রহ্মসাক্ষাৎকারের নামান্তর। (বিজিজ্ঞাসা ২২—২৪)

### হঠযোগ সমীক্ষা

যাঁরা হঠযোগের অনুশীলন করেছেন তাঁরা জানেন যে হঠযোগের মূল কথাই হোলো চন্দ্রসূর্যকে একাবস্থাপন্ন করা। তন্ত্রের সাংকেতিক ভাষায় 'হ' কার ও 'ঠ' কার চন্দ্র ও সূর্য্যের বাচক। সুতরাং 'হ' কার ও 'ঠ' কারের যোগ বলতে চন্দ্র ও সূর্য্যের একীকরণ বুঝতে হবে। পরিভাষা ভেদে ইহাই ইড়া ও পিঙ্গলা নাড়ীর অথবা প্রাণ ও অপান বায়ুর সমীকরণ নামে আখ্যাত হয়ে থাকে।

হঠযোগিগণ বলেনঃ বৈষম্যই জগতের উৎপত্তির ও দৃশ্যমানতার মূল কারণ, সৃষ্টিবীজ ইহাই। এই বিরুদ্ধ শক্তিদ্বয় পরস্পর পরস্পরকে উপমর্দন করে স্থিতিরূপে নিষ্ক্রিয়ভাবে বর্তমান থাকে তাহাই সমত্ব—তাহাই যোগ। এই শক্তিদ্বয়কে নাম দেওয়া হয় শিবশক্তি, পুরুষপ্রকৃতি উমামহেশ্বর ইত্যাদি। জীবদেহে প্রাণ ও অপান এই বিরুদ্ধ অথচ পরস্পর সম্বদ্ধ শক্তিযুগলের বিকাশ

দেখতে পাই। প্রাণ ও অপান উভয় উভয়কে আকর্ষণ করে আবার প্রত্যাকর্ষণও করে থাকে। উভয় মিলে এক হতে চায় অথচ পারে না, কারণ প্রাণ যে অনুপাতে জেগে ওঠে অপান সেই অনুপাতে সুপ্ত হয়ে যায়। পক্ষান্তরে অপানের উদয়ের অনুপাতে প্রাণ নিষ্ক্রিয় হয়ে যায়। কোনো সময়ে সমজাগ্রত না থাকার দরুণ পরস্পর মিলিত হতে পারে না। প্রাণ বা অপানকে জাগিয়ে যদি যথাক্রমে অপান বা প্রাণকে উদ্বুদ্ধ করে তার সঙ্গে মিলিত করা যায় তবে অবশ্যই উভয়ের সাম্য হতে পারে; কিন্তু সাধারণতঃ তা হয় না। অসাম্যের স্বাভাবিক শ্বাস-প্রশ্বাসই পূরক ও রেচক এবং উভয়ের সমীকরণ কুম্ভক। যতক্ষণ শ্বাস-প্রশ্বাসের ব্যাপার হয় ততক্ষণ ইড়া-পিঙ্গলার মার্গ ক্রিয়াশীল থাকে। শ্বাস-প্রশ্বাস সমান হলে সুষুম্নার দ্বার খুলে যায়। অতএব প্রাণ অপানের সাম্যতা, ইড়া-পিঙ্গলার সমতা বা নিষ্ক্রিয়তা, সুষুম্নাদ্বার উন্মোচন সমানার্থক। সুষুম্নাপথই যোগপথ—মধ্যপথ—শূন্যপদবী—ব্রহ্মনাড়ী। চন্দ্র ও সূর্যকে যদি প্রকৃতি ও পুরুষ মনে করা যায় তাহলে চন্দ্র ও সূর্যের মিলনকে প্রকৃতিপুরুষের—আলিঙ্গন বুঝতে হবে। এই আলিঙ্গন ভিন্ন শূন্যপথ খুলতেই পারে না। আর শূন্যপথ খোলামাত্রই প্রকৃত শূন্যে স্থিতি-লাভ হয় না—কারণ শূন্যতাও আপেক্ষিক। হঠযোগিগণ এই শূন্যকে বলেন অতিশূন্য মহাশূন্য ইত্যাদি। বিশুদ্ধ শূন্যই নির্বাণপদ—এখানে কামনা-বাসনা, ক্লেশ বা কর্মাশয় নাই। এখানে থাকে কি? তখন এক অদ্বয় তত্ত্ব থাকে। তবে তাকে তত্ত্ব না বলে তত্ত্বাতীত বল্লে ভাল হয়। শিবশক্তি সামরস্য হয়ে ঐক্যলাভ না করলে সমতারূপ নিরঞ্জণতা শূন্যতা প্রাপ্ত হওয়া যায় না। হঠচার্য্যগণ সহস্রারস্থ মহাবিন্দুতে এই মহামিলন অনুভব করেন। তৎপ্রসূত রসধারায় নিজেকে আপ্যায়িত করেন। মূলাধারস্থ কুণ্ডলিনী যখন ইড়া ও পিঙ্গলা নামক নাড়ীদ্বয়ের সংঘর্ষজনিত সমীকরণের ফলে জাগ্রত হয়ে অগ্নি-শিখার ন্যায় উত্থিত হয় তখন স্বভাবতঃই ঊর্ধ্বমুখ হয়ে সরল পথে ধাবিত হয়। ঐ উত্থানকালে ইতস্ততো বিক্ষিপ্ত শক্তিরাজি চারিদিক হতে আকুঞ্চিত হয়ে আসে ঐ ধারায় পতিত হয়। ঐ সব শক্তিদ্বারাই জগতের যাবতীয় পদার্থ স্তরে স্তরে নির্ম্মিত হয়েছে ও অনুভূত হয়ে থাকে। ঐ গুলি উপসংহৃত হওয়ার সঙ্গে সঙ্গে তদ্‌রচিত ও তৎপ্রকাশিত জগজ্জাল ইন্দ্রজালের ন্যায় বিলীন হয়ে চারিদিক মহাশূন্যে পরিণত হয়। এই প্রকার ক্রমশঃ লোক-লোকান্তর সংহারানলে দগ্ধ করে করে অঙ্গীভূত করে নাদরূপা মহাশক্তি কুণ্ডলিনী সিংহনাদ করতে করতে ওপরে উঠতে থাকেন। এর ফলে ভূত ও চিত্ত সংহৃত হয়, ষট্‌চক্র ভেদন হয় ও আজ্ঞাচক্রের ঊর্ধ্বে স্থিতি হয়। পরে সেখান হতে অতি সূক্ষ্ম পথ ধরে চৈতন্যশক্তিরূপে প্রকাশমানা কুণ্ডলিনী—চৈতন্যসমুদ্রে পরমশিবের বক্ষে মিলবার জন্য ধাবমানা হন। তদাশ্রিত জীব তাঁরই আকর্ষণে

তাঁরই সঙ্গে চলতে থাকে। তার আর পৃথক সাধন থাকে না। সে আশ্রিত ও শরণাগত রূপে নিঃশঙ্ক মাতৃ অংকে বিরাজ করতে থাকে। যখন সহস্রারে পরমশিবের সঙ্গে কুন্ডলিনী যুক্ত হন তখন বিচিত্র আনন্দের উদয় হয়। জীব তার আস্বাদন করে। শিবশক্তির মিলন ভিন্ন আনন্দের অভিব্যক্তি হতে পারে না। মহাবিন্দুতে যখন এই মিলনের সূত্রপাত হয় তখনও দুটি থাকে। পরে ক্রমশঃ বিন্দুদ্বয় এক মহাবিন্দুতে পরিণত হয়। এই মহাবিন্দু অখন্ড পরমানন্দময় এবং যুগল ভাবাপন্ন হয়েও অদ্বয়। (ভারতীয় সাধনার ধারা ৮১-৮২)

হঠযোগের সাধন প্রণালীকে সিদ্ধপথ যোগপথ বা সরলপথ বলে। ইহাকে কুন্ডলিনীযোগ বলে বলা যায়। বায়ু মধ্য পথে গমন করলে চিত্ত বৃত্তিহীন হয়ে শূন্যাকার ধারণ করে। মনপ্রাণ উভয়ই সুষুম্না আশ্রয় করে ব্রহ্মরন্ধ্রের অবকাশে নিরুদ্ধ হয়—এবং জ্ঞানের উদয় হয়। মধ্যপথ উন্মীলিত হলে কালের বিক্রম থাকে না। ইড়া-পিঙ্গলায় কালসংস্কার মার্গ তখন অবরুদ্ধ থাকে এজন্য সুষুম্নাকে কালের ভোক্ত্রী বলা হয়। মন ও প্রাণ স্থির হলে বিন্দু স্থির হয়। বিন্দুর স্থিরতা হতেই কায়সিদ্ধি বা পিন্ডসিদ্ধির আবির্ভাব হয়। ইহা পাতঞ্জল যোগদর্শনের বজ্রসংহননরূপ কায়সমাং। বিন্দুসিদ্ধি বা দেহসিদ্ধি ব্যতিরেকে মহাশক্তির সহিত সংযোগ লাভ করা সম্ভবপর নহে। বস্তুতঃ ভূতশুদ্ধি ও চিত্তশুদ্ধি ব্যতীত উপাসনার অধিকার জন্মাতে পারে না। আধার পক্ক না হলে—ধারণাশক্তি না থাকলে বিরাট চৈতন্যের সম্বন্ধ হয় না—হলেও আত্মালোপ অবশ্যম্ভাবী। সিদ্ধদেহ যোগী—জরা ও মৃত্যুর অতীত। (ভারতীয় সাধনার ধারা ৯৩-৯৪)

কালের বক্রগতির উর্ধ্বে উঠতে পারলেই অজর হয় আর কালের গতি স্তম্ভন হলে জন্মমরণ কেটে যায়। চন্দ্রকলারূপ বিন্দু ক্ষরিত কালচক্রে পতিত হয়। কালাগ্নি তাকে শোষণ করে, গ্রাস করে, জরামৃত্যু-এর ফল। বিন্দুর অক্ষরভাব প্রাপ্ত হলে চন্দ্রের ষোড়শীকলা বা অমৃতকলাতে বিলীন হয়। একে স্কন্ধসিদ্ধি বলে। জরা না থাকার দরুণ সিদ্ধদেহ—রূপলাবণ্যযুক্ত ও সোম-কলায় পূর্ণ থাকে। দেহ স্থির—বজ্রবৎ সুদৃঢ় হয়। এই কায়সিদ্ধির ব্যাপারে নাথযোগিগণ প্রচুর প্রচার করেছেন এবং ইহা ভারতীয় যোগসাধনের একটি গৌরবের বিষয়। যতক্ষণ জড় ও চেতনে পৃথক ভাব থাকবে ততক্ষণ পর্যন্ত দেহসিদ্ধির আশা নাই। তা আকাশকুসুমমাত্র। সিদ্ধদেহ ও আত্ম-স্বরূপের বাস্তবিক ভেদ নাই। অথচ দেহসিদ্ধি ভিন্ন আত্মস্বরূপের উপলব্ধি হয় না। যে কর্ম্মকৌশলে দেহ ও আত্মার এই কল্পিত ভেদ নিরস্ত হয় এবং মৌলিক অভিন্নতা প্রতিষ্ঠিত হয় সেই সাধন প্রণালীকে সিদ্ধগণ 'যোগ' বলে বর্ণনা করেছেন। যোগ ব্যতিরেকে পরাবস্থা অসম্ভব।

আদিনাথ বলেন:

যোগোমার্গাং পরো নাস্তি নাস্তি শ্রুতৌ স্মৃতৌ।

বিবেকমার্তণ্ড বলেন ঃ

যোগশাস্ত্রং পঠেন্নিত্যং কিমন্যৈঃ শাস্ত্রবিস্তরৈঃ। পিণ্ডসিদ্ধিই যোগ-মার্গের সাধনাগত বৈশিষ্ট্য ও অসাধারণতা। জ্ঞানমার্গের সহিত যোগ-মার্গের ইহাই প্রভেদ। জ্ঞানমার্গে দেহ পরিপক্ক না হলে প্রারব্ধজয় হয় না। যোগাগ্নিসংস্কৃত দেহ প্রারব্ধের অধীন নহে। যোগবলে কুণ্ডলিনী জাগরিতা হন—চৈতন্যের বা পিণ্ডের আধারভূতা—মধ্যশক্তির বিকাশে দেহসিদ্ধ হয়। প্রারব্ধ ভোগের দ্বারা ক্ষীণ হয়—তত্ত্বজ্ঞান দ্বারা খণ্ডিত হয় না—এজন্যই যোগের এতো মহিমা।

দেহসিদ্ধ না হলে দেহরূপ দর্পণের দোষ নষ্ট হয় না। দেহশুদ্ধির একমাত্র উপায় যোগাভ্যাস। জ্ঞান ও বৈরাগ্য প্রাপ্ত হলেও দোষক্ষয়ের জন্য যোগমার্গ অবলম্বন করা দরকার। বিদ্যার সংস্কারে অবিদ্যা নষ্ট হয়। সঙ্গে সঙ্গে অবিখণ্ডাদি ক্লেশ নষ্ট হয়। ক্লেশ না থাকায় ভোগলিপ্সা থাকে না। সেই সময় যোগাভ্যাস আবশ্যক। দীর্ঘকাল অভ্যাসের ফলে চিত্তনিরোধ, স্বরূপ প্রাপ্তি—এবং যোগীর অণিমাদি সিদ্ধি মুক্তির বাধক হয় না। যোগহীন জ্ঞান বা জ্ঞানহীন যোগ—মুক্তির সাধন নহে। জ্ঞান খড়্গ, যোগ যুদ্ধ ও বীর্যস্বরূপ এবং মোক্ষ জয়লাভ। যোগমার্গে পূর্ণতা লাভ করলে যে স্বাভাবিক আত্মবিভূতির আবির্ভাব হয় তা নিত্য ও মহাবীর্য্য। যোগশিখোপনিষদে ইহাকে 'ইচ্ছারূপা' বর্ণনা করা হয়েছে। দীর্ঘকাল সাধনার দ্বারা স্বাত্ম-যোগনিষ্ঠ যোগিগণ এই 'ইচ্ছারূপা' মহাসিদ্ধি লাভ করে থাকেন।

যোগসমীক্ষার বিবেচন শেষ করার পূর্ব্বে মহামহোপাধ্যায়জীর মহাকল্পনা মহাস্বপ্ন অখণ্ডমহাযোগের সম্বন্ধে দু-চার কথা না বলে পারছি না—যদিচ বিষয়টি বাণীর বিষয় নয়—অশুভ কাব্য!

## অখণ্ড মহাযোগের সার্থকতা ও সাধনা

অধ্যাত্ম সাধনার আরম্ভ হতে আজ পর্যন্ত ব্যষ্টিভাবে ভগবৎ লাভের সাধনা হয়ে এসেছে। কখনও কখনও সমষ্টির কথা ভাবা হয়েছে সত্য কিন্তু মহাসমষ্টির কথা ভাবা হয় নি। বুদ্ধদেব মহাসমষ্টির কথা ভেবেছিলেন সর্বজীবের দুঃখ দুর্দশার জন্য কেঁদেছিলেন এবং ঐ দুর্দশার হাত থেকে মানবকে রক্ষা করবার কথা বারবার বলেছিলেন এবং তার জন্যে নানাভাবে উপদেশও করেছিলেন। সত্যকারের ভগবান লাভ করতে হলে অখণ্ড সত্তাকে

উপলব্ধি করতে হবে। অখন্ড সত্ত্বার মধ্যেই সমস্ত জীব রয়েছে। অখন্ড মহাযোগের দ্বারাই ঐ অখন্ড সত্ত্বার উপলব্ধি সম্ভব।

ঐ মহামহোপাধ্যায় শ্রীগোপীনাথজী অখন্ড মহাযোগ প্রাপ্তির একমাত্র উপায়—সূর্যবিজ্ঞান বলিয়া ঘোষণা করিয়াছেন। এই মহাবিজ্ঞানের প্রকাশই মহাস্বাতন্ত্র্যের উন্মেষ, নিয়তিলঙ্ঘন এবং কালদমন। ইহাই ভূলোকে পূর্ণাহন্তার বিকাশ ইহাই সমগ্র জগতের কাম্যধন ও আরাধ্য বস্তু।

চিন্তামণির্ভদ্রঘটইঃ সিদ্ধবিদ্যামহৌষধে
ভবেয়ম্ কল্পবৃক্ষশ্চ কামধেনুশ্চ দেহিনাম্ ॥

এই মহাবিজ্ঞানই যাবতীয় কামনার পরিপূরক—চিন্তামণি, ভদ্রঘট, কল্পবৃক্ষ এবং কামধেনু।

এই অখন্ড মহাযোগে সমগ্র জীবজগতের উদ্ধার বলা যেতে পারে, বিশ্বস্থিত অনন্ত ব্রহ্মাণ্ডের উদ্ধার বলা যেতে পারে, সকলের ঐকান্তিক এবং আত্যন্তিক দুঃখনিবৃত্তিই বলা যেতে পারে, ত্রিকালবর্তী ত্রিধাতুস্থ সকল সত্ত্বের সকল তাপের উপশম বলা যেতে পারে—আবার সকলের অবিচ্ছিন্ন আনন্দ-লাভ ও নিখিল প্রাণীর সম্যক ইষ্টসিদ্ধিও বলা যেতে পারে। উহাই বিশ্বাতির বিশ্বব্যাপী নিত্য লীলা এবং অখন্ড রাসমন্ডলে সর্বজীবের প্রবেশলাভ। এ অবস্থায় কেউ পর থাকে না সব আপন হয়ে যায়। আপনার সঙ্গে আপনি খেলে অথচ নিত্যলীলাতে স্থিত। একেই অনন্ত আবার অনন্তের সর্বত্রই একই সত্ত্বা ভাসতে থাকে। তখন কাল নাই, জরা নাই, মৃত্যু নাই, ক্ষুধাপিপাসা নাই, পাপতাপের তারণা নাই, সঙ্কোচ বা পরিচ্ছিন্নতা নাই, আবরণ ও বিক্ষেপময়ী অবিদ্যার খেলা নাই, নাই ত কারুরই নাই। সকলেই সেই মূল অদ্বৈত স্বরূপে বিশ্রান্ত। বিশ্বমায়া চির অস্তমিত।

একটি প্রাচীন ভবিষ্যদ্বাণী আছে— **The last enemy to be conquered is death and then kingdom of God shall be established on earth as it is now in heaven.**

যাঁরা সর্বমুক্তি স্বীকার করেন তাঁরা বলেন—মুক্তির যোগ্যতা সকল জীবেরই আছে। তবে উহার মাত্রাগত তারতম্য আছে। উহাকে কার্যে পরিণত করতে হলে শক্তির আবশ্যকতা হয়। শক্তিই চৈতন্য, শক্তি বিকাশের তারতম্য অনুসারে এই যোগ্যতার সফলতা নির্ণীত হয়। কিঞ্চিৎমাত্র যোগ্যতা থাকলেও চৈতন্য শক্তির উন্মীলন অধিক পরিমাণে হলে তার প্রভাবে ঐ যোগ্যতা কার্যে পরিণত হয়। যদি সকল সুপ্ত জীবকে নির্বিচারে জাগিয়ে তুলতে হয় তাহলে পূর্ণতম চৈতন্যের দ্বারাই তা সম্ভবপর হবে। যদি

কখনও ঐ প্রকার চৈতন্যের পূর্ণাতিপূর্ণ অভিব্যক্তি ধরাতলে সম্ভবপর হয় তাহলে মুক্তির অযোগ্য কেউ কোথাও থাকবে না। অখণ্ড চৈতন্যের দ্বারা সর্বজীবের উদ্ধার সম্ভব হবে।

অখণ্ড মহাযোগের সাধনায় মানুষের আন্তরিক চেষ্টা এবং পরমাত্মার অনুগ্রহ একান্তভাবে প্রয়োজন। পুরুষকার-সাহায্যে ক্রমশঃ তত্ত্বসমূহের ভেদন করতে করতে সর্বোচ্চ শিখরে আরোহণ করে সমগ্রবিশ্বে অধিষ্ঠান করা সম্ভব। ইহা যোগসাধনার একটি ধারা।

অপর ধারায় পরমেশ্বরের মহাকরুণা পেয়ে আপন আশ্রিত সত্ত্বাকে অনুগৃহীত করা। জীবের উপর মহাকৃপার স্ফুরণ পরমেশ্বরের স্বাতন্ত্র্য থেকে হয়। এই কৃপার সাহায্যে নেমে আসে জীবের শিবত্ব। মহাগুরুর প্রভাবে হয় কালের নিবৃত্তি, অখণ্ড পূর্ণব্রহ্মে যোগী প্রবেশ করেন। কিন্তু এখানে একটি গভীর রহস্য আছে, যাহা প্রকাশযোগ্য নয়। মহাশক্তির সঙ্গে তাদাত্ম সিদ্ধ করে স্বয়ং মহাশক্তি সম্পূর্ণ হয়ে প্রেমধনের জন্য অবতরণ করা। মহাশক্তি অবস্থায় পূর্ণ ঐশ্বর্য থাকা সত্ত্বেও মহাপ্রকাশের সাম্য থাকে না। এজন্য স্বাতন্ত্র্যও থাকে না। কিন্তু মহাপ্রেমাবস্থা সিদ্ধ হলে মহাপ্রকাশের সঙ্গে সাম্য আসে। সাম্যে লীন হবার ভয় থাকে না, দুয়ে মিলে এক, আবার স্বাতন্ত্র্য থাকার দরুণ আলাদা হওয়া যায়।

**গোপীনাথজীর আশার বাণী**

আমাদের দেশে প্রাচীন সাধনায় সাধকের আত্মিক উন্নতি হত। তাঁরা বৈয়ক্তিক আনন্দে ডুবে যেতেন কিন্তু তাঁরা নেমে এসে অকাতরে জনসাধারণের মধ্যে সে আনন্দ বিতরণ করতেন না। ওপর থেকে নীচে নামতে হলে চাই করুণা, চাই প্রেম। পূর্বতন অধ্যাত্ম সাধনায় প্রেমের অভাব ছিল, ঐশ্বর্য সে সাধনার অঙ্গ ছিল। আগামীদিনে প্রেমের রাজ্য প্রতিষ্ঠার জন্য পূর্ণাহন্তা-রূপী চৈতন্যের অভিব্যক্তির জন্য পূর্ববর্ণিত মহাতাদাত্মের একান্ত প্রয়োজন। কালাতীতের অবতরণ কালরাজ্যে হবে। কালরাজ্যের নিবৃত্তির জন্য গুরুর রাজ্য বা কৃপার রাজ্য প্রতিষ্ঠিত হবে। পরে কালরাজ্য রূপান্তরিত হবে গুরুরাজ্যে। প্রেমের রাজ্য আরম্ভ হলে গুরুরাজ্যেরও আর প্রয়োজন থাকবে না। জরা দুঃখ ব্যাধি মৃত্যু প্রভৃতি কিছুই থাকবে না। প্রথমে কালসমুদ্রের মধ্যে কালাতীতরূপে গুরুরাজ্যরূপী দ্বীপের আবির্ভাব হবে। সেই দ্বীপের প্রসার ঘটবে। কালসমুদ্র শুকিয়ে যাবে। সবটাই তখন প্রেমের রাজ্য হবে। তখন একমাত্র আত্মাই অখণ্ড, অনন্ত আনন্দ এবং অনন্ত বিচিত্র স্বরূপ, অনন্ত

বিশেষময়—আবার পূর্ণ অদ্বৈত স্বরূপে বোধময়। এই মহাযোগকে অখণ্ড বলা যায় কারণ ইহা কোন প্রকারেই খণ্ডিত হবার যোগ্য নয়। কারণ সর্ব-বস্তুর অভেদত্ব প্রতিষ্ঠিত হয় কিন্তু আপন স্বরূপ নষ্ট হয় না।

বর্তমান সৃষ্টির মূলে আছে কাম, তার সমাপ্তি হবে প্রেমে। তখন ভগবান লাভ করতে হলে ব্যক্তিগত সাধনার প্রয়োজন হবে না, শুধু উন্মুখতা থাকলেই তাঁকে লাভ করা যাবে। এটাই হবে ভগবৎধাম নিত্য মহারাসলীলা-ভূমি। এর ফলে প্রতিষ্ঠিত হবে সত্যকারের মহা অখণ্ড যোগ, সত্যকারের আধ্যাত্মিক সাম্যবাদ।

---

# পতঞ্জলিসম্মত মুক্তি

অধ্যাপক শ্রীশচীন্দ্রনাথ ঘোষ, এম.এ.

অধুনা শিবসাযুজ্যপ্রাপ্ত আমার পরম পূজ্যপাদ গুরুবর্য 'গোপীনাথ কবিরাজ মহাশয়কে একদিন একান্তে জিজ্ঞাসা করিয়াছিলাম, "আপনি যোগ-দর্শন সম্বন্ধে কিছু লিখিলে বহু লোকের উপকার হইত"। বস্তুতঃ যোগের প্রসঙ্গ চলিতেছিল, তাই ঐ দর্শন সম্বন্ধেই লেখার কথা বলিয়াছিলাম। নতুবা তিনি সর্বজ্ঞ ছিলেন বলিলে অত্যুক্তি হয় না এবং তাঁহার জ্ঞানও গতানুগতিক ছিল না। তিনি প্রাচীন আচার্যগণের অবিরোধে শাস্ত্রীয় কথাই বলিতেন; তবুও তাঁহার প্রত্যেকটা কথাই নূতন বলিয়া মনে হইত এবং শ্রোতৃবৃন্দের মনে বিস্ময় উৎপাদন করিত। এমনই ছিল তাঁহার শাস্ত্রার্থ-সাক্ষাৎকার এবং সেই অর্থ শিষ্য বা শ্রোতৃমনে সঞ্চার করিবার অপূর্ব সামর্থ্য। ভাবের আবেগে একটু সরিয়া আসিয়াছি। এখন ঐ প্রশ্নের জবাবে ফিরিয়া যাই। আমার প্রশ্নোত্তরে তিনি বলেন—"উহা আমি পারিব না, ও বিষয়ে আমার এত বেশী চিন্তা করা আছে যে উহা সারাজীবন লিখিয়াও শেষ করিতে পারিব না।" এই প্রসঙ্গে আরও একটু অবান্তর কথা বলিবার লোভ সম্বরণ করিতে পারিতেছি না। শ্রোতৃমণ্ডলী আমাকে ক্ষমা করিবেন। অপর এক দিন জিজ্ঞাসা করিয়াছিলাম, "আপনি কিছুই লিখিয়া রাখিয়া গেলেন না। কোনও দিন এই বিদ্যা বিলুপ্ত হইয়া যাইবে। ভবিষ্যতে কাহারও কোন উপকারে আসিবে না।" তদুত্তরে বলিয়াছিলেন, "জ্ঞানের সঞ্চারণ সম্বন্ধে, তোমাদের যেরূপ ধারণা আছে, আমি সেরূপ ধারণা পোষণ করি না। কিছু লিখিয়া রাখিলেই তাহা থাকিয়া যায়, নতুবা থাকে না—এই ধারণা যথার্থ নহে। উহার অন্য রাস্তা আছে—যে পথে উহা সঞ্চারণ করে। কিছুই নষ্ট হয় না।"

এই ক্ষুদ্র প্রবন্ধে আমি পাতঞ্জল যোগের একটী বহুবিতর্কিত বিষয় সম্বন্ধে কিছু বলিবার প্রয়াস করিব। বিষয়টী হইতেছে পাতঞ্জল দর্শনের ঈশ্বর স্বীকারের গুহ্যতম কারণ ও তদুপরি প্রতিষ্ঠিত মুক্তির স্বরূপ। এ বিষয়ে আমার পরম-পূজ্যপাদ গুরুমহারাজের একটা বিশিষ্ট সুস্পষ্ট ব্যাখ্যা ছিল। আজ আমি তাহাই আপনাদের সমক্ষে নিবেদন করিব। "মত" না বলিয়া "ব্যাখ্যা" বলিলাম এইজন্য যে এই মত ভাষ্যারূঢ়—ইহা তাঁহার স্বকপোলকল্পিত নহে। ইহা শুধু ভাষ্যারূঢ় তাহাই নহে, সূত্রারূঢ়ও বটে।

তাঁহার প্রদর্শিত পথে আমি যথাস্থানে ঐ সূত্র এবং ভাষ্যাংশ সমুদ্ধৃতিদ্বারা দেখাইব। আমি তাঁহার অতি অযোগ্য শিষ্য; আর বিষয়টী এত জটিল যে আমার এই ধৃষ্টতা না করাই উচিত ছিল। যে সব সূত্র বা ভাষ্যাংশ আমি আমার বক্তব্যের অনুকূলে দেখাইব সেই সব অংশের কোন কোন স্থানে স্বয়ং বাচস্পতি নীরব। কোন অংশে আপাতব্যাখ্যা সমানতন্ত্র সাংখ্যানুগত হইতেছে না, অতএব কষ্টকল্পনা করিতেছেন। কোন অংশে বা বিকল্প ব্যাখ্যাদ্বারা গ্রন্থ লাগাইতেছেন। সর্বতন্ত্রস্বতন্ত্র বাচস্পতি মিশ্রও যেখানে তাঁহার অনন্যসাধারণ প্রতিভা দ্বারা 'ভাষ্যকূট' উদ্ধার করিতে পারিতেছেন না —মনে হইতেছে, সেখানে গুরুপ্রদর্শিত পথে বিচরণ করিলেও আমার ন্যায় অযোগ্য ব্যক্তির প্রবৃত্ত হওয়া অনধিকারচর্চা ভিন্ন আর কি হইতে পারে? মাননীয় কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মহাশয়ের অনুরোধ রক্ষা না করা এবং আমারই গুরুপরম্পরাপ্রাপ্ত অভিনব ব্যাখ্যা বিবুধমণ্ডলীর সম্মুখে সমুপস্থাপিত করার সুযোগ পাইয়াও তাহাতে উপেক্ষা প্রদর্শন করা সমুচিত মনে হইল না। অতএব আপনাদের সম্মুখে ঐ বিষয়ে কিছু বলিবার দুঃসাহস অবলম্বন করিতেছি। গুরূপদেশ যেরূপ বুঝিয়াছি তদ্রূপই বলিতে চেষ্টা করিব। আমার ক্লিষ্ট চিত্তে যদি গুরূপদেশ সম্যক্ প্রতিভাত না হইয়া থাকে তবুও সুধীগণ আমাতে দোষদৃষ্টি করিবেন না; কারণ, পুষ্পদন্ত বলিয়াছেন—"অবাচ্যঃ সর্বঃ স্বমতিপরিণামাবধি গৃণন্।"

এখন প্রস্তুত বিষয়ের অবতারণা করি। পণ্ডিতগণ জানেন সাংখ্য এবং পাতঞ্জলযোগ সমানতন্ত্র। তাত্ত্বিক দিক্ হইতে ইহাদের সিদ্ধান্তে বিভেদ বিশেষ নাই এবং নাই বলিয়াই ইহাদের সিদ্ধান্তকে সমানতন্ত্র সিদ্ধান্ত বলা হয়। 'বিশেষ' পদটী দিলাম এইজন্য যে কোন কোন স্থলে ইহাদের সিদ্ধান্তে পার্থক্যও আছে। যেমন একটীস্থল যোগে ঈশ্বরস্বীকার। উভয় দর্শনেরই মৌলিক তত্ত্ব দুইটী—পুরুষ ও প্রকৃতি। ত্রিগুণাত্মিকা জড়া প্রকৃতি এক। কিন্তু চিৎস্বরূপ পুরুষ বহু, এ পর্যন্ত কোন ভেদ নাই। বহু পুরুষের মধ্যে একজন পুরুষকে ঈশ্বর নাম দিয়া যোগে তাঁহার অত্যন্ত প্রাধান্য দেওয়া হইয়াছে। সাংখ্যে ঐ ঈশ্বর স্বীকৃত হন নাই, স্পষ্টোক্তিতেই স্বীকৃত হন নাই। এইজন্য মূলতঃ দুইটিই সাংখ্য মত হইলেও প্রাচীন কাল হইতে না হইলেও, বহুদিন হইতেই লোকমধ্যে একটি নিরীশ্বর সাংখ্য এবং অপরটি যোগ বা সেশ্বর সাংখ্য নামে পরিচিত হইয়া আসিতেছে, যদিও কোন কোন মনীষী দুই-এর মধ্যে ঐরূপ ভেদদর্শন সমীচীন মনে করেন না।

আস্তিক দর্শনে স্পষ্টতঃ যাঁহারা ঈশ্বর স্বীকার করেন তাঁহাদের মধ্যে নৈয়ায়িক প্রমুখে অবস্থিত। ঈশ্বর স্বীকারের পক্ষে নৈয়ায়িক যেসব যুক্তি দেন তন্মধ্যে জগৎকর্তৃত্ব প্রধান এবং প্রথম। অন্যান্য কারণও আছে।

এ বিষয়ে মহানৈয়ায়িক উদয়নাচার্যের কুসুমাঞ্জলিতে অতিবিস্তৃত এবং সুনিপুণ বিচার আছে—সুধীগণ তাহা জানেন। পতঞ্জলি কিন্তু সে দিক্ দিয়া যান নাই। জগৎকর্তৃত্বাদি সাংখ্যমতে ঈশ্বর ছাড়াও ব্যাখ্যাত হইয়া থাকে, যোগমতেও তাহা অসমীচীন মনে করা হয় না। তবে উপজীব্য দার্শনিকদৃষ্টি হইতে সরিয়া যাইয়া পতঞ্জলির ঈশ্বর স্বীকারের প্রয়োজন হইল কেন? এতদুত্তরে বলা যাইবে—গুরুপরম্পরার অবিচ্ছিন্ন ধারা রক্ষার জন্যই যোগে ঈশ্বরস্বীকারের প্রয়োজন হইয়াছে। কুসুমাঞ্জলিতে উদয়ন ঈশ্বরসাধক আটটি হেতু উপস্থাপিত করিয়াছেন, তাহা—

কার্যাযোজনধৃত্যাদেঃ পদাৎ প্রত্যয়তঃ শ্রুতেঃ।
বাক্যাৎ সংখ্যাবিশেষাচ্চ সাধ্যো বিশ্ববিদব্যয়ঃ॥

এই কারিকায় সংগৃহীত আছে। তন্মধ্যে চতুর্থ হেতু 'পদাৎ' অর্থ 'ব্যবহারাৎ'। উদয়ন স্বয়ং উহার ব্যাখ্যায় দৃষ্টান্তোপন্যাস পূর্বক বলিয়াছেন—'পদ্যতে গম্যতে ব্যবহারাঙ্গমর্থোঽনেনেতি বৃদ্ধব্যবহার এবোচ্যতে। অতোঽপীশ্বরসিদ্ধিঃ। তথাহি যদেতৎ পটাদিনির্মাণনৈপুণ্যং কুবিন্দাদীনাং, বাগ্ব্যবহারশ্চ ব্যক্ত বাচাং, লিপি-তৎক্রমব্যবহারশ্চ বালানাং, স সর্বঃ স্বতন্ত্রপুরুষবিশ্রান্তো, ব্যবহারত্বাৎ। নিপুণতর-শিল্পি-নির্মিতাপূর্ব-ঘটঘটনা-নৈপুণ্যবৎ, চৈত্রমৈত্রাদিপদবৎ, পত্রাক্ষরবৎ, পাণিনীয়বর্ণ-নির্দেশ-ক্রমবচ্চেতি'। পতঞ্জলি সাম্প্রদায়িক সিদ্ধান্তের সহিত সুসঙ্গতভাবেই 'ব্যবহার' অর্থাৎ গুরুশিষ্য ব্যবহারকেই ঈশ্বরসিদ্ধির অনুকূলে যুক্তি দেখাইয়াছেন। এই যে যোগপ্রণালীর গুরুপরম্পরা-ব্যবহার ইহাও কোথাও অবশ্য বিশ্রান্ত এবং যেখানে বিশ্রান্ত তিনিই অবিদ্যাদিক্লেশ, কুশলাকুশলকর্ম, কর্মবিপাক এবং তদনুগুণ বাসনাবিনির্মুক্ত, সর্বজ্ঞ, নিত্যমুক্ত এবং সর্বাতিশায়ী ঐশ্বর্যশালী পুরুষবিশেষ, তিনিই ঈশ্বর। প্রশ্ন হইতে পারে এই পরম্পরার অনস্বীকার করিলেই তো আর ঈশ্বরনামক পরম গুরুর স্বীকৃতির প্রয়োজন হয় না, তবে ঈশ্বরস্বীকার করিয়া মূল সাংখ্য হইতে পতঞ্জলি সরিয়া আসিলেন কেন? উত্তরে পাতঞ্জলগণ বলেন—'তাহা হয় না, প্রলয়ের পর নূতন সৃষ্টিতে প্রথম জ্ঞানধর্মোপদেশ কে করিবেন? প্রলয়ে তো গুরুপরম্পরা বিচ্ছিন্ন হইয়া গিয়াছে। আবার গুরু না থাকিলে যোগ-ধর্মের উপদেশ না হয় নাই হইল, তাহাও বলা যাইবে না; কারণ, উহা উন্মত্ত প্রলাপবৎ উপেক্ষ্য। প্রকৃতির প্রবর্তনের মূল প্রয়োজনই হইল পুরুষের ভোগ এবং অপবর্গ-সাধন। ভোগ নানাভাবে সিদ্ধ হইলেও অপবর্গসাধন যোগানুশীলনসাপেক্ষ। যোগানুশীলন গুরু ব্যতিরেকে সম্ভব হয় না।

ফলে পুরুষের অপবর্গই হইবে না এবং প্রকৃতির প্রবর্তনই ব্যর্থ হইবে। এইজন্যই পতঞ্জলি আদি বা অনাদি গুরুরূপে তাদৃশ ঈশ্বর স্বীকার আবশ্যক মনে করিয়াছেন। ঈশ্বরস্বীকারের অনুকূলে এই যুক্তি হৃদয়গ্রাহী হইলেও ইহা খণ্ডনের অযোগ্য—বাদিগণ তাহা মনে করেন না; কারণ সাংখ্যাচার্যগণ ঐ কালানবিচ্ছিন্ন ঈশ্বরস্বীকার না করিয়াও ঐ ব্যবহার সুষ্ঠু ব্যাখ্যা করিয়া থাকেন। আবশ্যকবোধে মুক্তকল্প আধিকারিক পুরুষগণও আসিয়া মুমুক্ষু জীবগণকে যোগধর্ম উপদেশ করেন। স্বয়ং কপিলই নির্মাণচিত্ত গ্রহণ করিয়া জিজ্ঞাসু আসুরিকে তত্ত্ববিদ্যা উপদেশ করিয়াছিলেন। অতএব সম্প্রদায় বিচ্ছিন্ন হইলেও বিদ্যা অবিচ্ছেদেই সংক্রামিত হইয়া থাকে।

ঈশ্বরস্বীকারের আরও একটি প্রয়োজন পাতঞ্জলদর্শনে পরিদৃষ্ট হইয়া থাকে। প্রকৃতি এবং পুরুষের অবিবেকনিবন্ধনই বন্ধ; অতএব, উহাদের বিবেকজ্ঞান নিমিত্ত মুক্তি, ইহা এক প্রকার স্বতঃসিদ্ধ। এই বিবেকজ্ঞান কিরূপে উৎপন্ন হইবে? তদুত্তরে পতঞ্জলি যাহা বলেন তাহার সারসংক্ষেপ এইপ্রকার—সমাধিজ প্রজ্ঞাই বিশুদ্ধতম প্রজ্ঞা। তদ্দ্বারাই অবিবেক অর্থাৎ অশুদ্ধ চিত্তবৃত্তিরূপ জ্ঞান বিনষ্ট করিতে হইবে। এই অশুদ্ধ চিত্তবৃত্তির মূলে আছে অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ এবং অভিনিবেশরূপ পঞ্চক্লেশ। এইজন্য এই সকল বৃত্তিকে ক্লিষ্ট বৃত্তি বলে। অহরহ মানব চিত্তে এই সব বৃত্তি উঠিতেছে, তাহা হইতে তদনুরূপ সংস্কার হইতেছে। আবার সংস্কার বিপাক প্রাপ্ত হইয়া পুনঃ বৃত্তি উৎপন্ন করিতেছে—এইরূপেই বৃত্তি এবং সংস্কারচক্র অহর্নিশ আবর্তিত হইতেছে। জীবের আর মুক্তির সম্ভাবনা থাকিতেছে না। এই সকল প্রতিরোধ করিতে হইলে প্রথমে চিত্তকে একমুখী করিবার বা একটিমাত্র বিষয়ে আবদ্ধ রাখিবার চেষ্টা করিতে হইবে। স্তরে স্তরে অর্থাৎ স্থূল বিষয়, সূক্ষ্ম বিষয়, বিষয়গ্রাহক করণ এবং গ্রহীতা এই সব স্তরে ক্রমে চিত্তের একাগ্রতা আয়ত্ত হইলে গ্রহীতৃবিষয়ক যে সমাপত্তি তাহাই চরম সম্প্রজ্ঞাত সমাধি। ইহারই অপর নাম সাস্মিত সমাধি। 'অস্মি' এইরূপ বোধই এই সমাধির বিষয়। এই অহং বোধ শুদ্ধ আত্মবিষয়ক নহে। শুদ্ধ আত্মা পুরুষ। তিনি গ্রাহ্য, গ্রহণ বা গ্রহীতার অতীত। এই গ্রহীতৃপুরুষ বস্তুতঃ ব্যবহারিক আত্মা বা মহান্ আত্মা। বস্তুতঃ ইহাই মহত্তত্ত্ব। ইহা পুরুষ নহে, বুদ্ধিপ্রতিবিম্বিত চৈতন্য বা বুদ্ধিপ্রতিবিম্বিত পুরুষ। এই অবস্থা পুরুষ-প্রকৃতির চরমসংযোগ। ইহার পর আর এই সংযোগ থাকিবে না। পুরুষ স্বরূপপ্রতিষ্ঠ হইয়া পৃথক্ হইয়া যাইবে, চিত্ত তদীয় কারণ মূলা প্রকৃতিতে লীন হইবে। এই যে অস্মিতানাম্নী চরমবৃত্তি ইহা ভাষ্যকারের ভাষায় 'রজোলেশমলাপেত সত্ত্বপুরুষান্যতাখ্যাতি মাত্র'। কারণ

এই জ্ঞানেই পুরুষ যে প্রকৃতিপরিণাম চিত্ত হইতে পৃথক্—ইহা পরিস্ফুটরূপে ভাসমান হয়। ধ্যানাভ্যাস ফলে যথাকথঞ্চিৎ পুরুষ-দর্শনের ফলে পূর্ব হইতেই যোগীর বিষয়ের দোষদর্শনহেতু গুণ-বৈতৃষ্ণ্য বা বৈরাগ্য অভ্যস্ত হইতেছিল। এখন সাস্মিত সমাধিজ প্রজ্ঞা লাভ হওয়াতে বিষয়-বৈরাগ্যও চরম সীমা প্রাপ্ত হইল। ইহাই পরবৈরাগ্য নামক চরম অধ্যাত্মপ্রসাদ। পর পর যোগভূমি লাভে যে জ্ঞানের ক্রমিক উৎকর্ষ বা নানাবিধ ঐশ্বর্য লাভ হইয়া থাকে চিত্তে রজোগুণ কিঞ্চিৎমাত্রায়ও বিদ্যমান থাকাতেই যোগীর উহা প্রীতিকর হইয়া থাকে। রজোগুণ একেবারে না থাকিলে ঐশ্বর্যপ্রিয়তা থাকে না। সাস্মিত সমাধিজ প্রজ্ঞাকে বলা হইয়াছে রজোলেশমলাপেত অর্থাৎ তাহাতে লেশমাত্রও রজোগুণ নাই। অতএব, ঐ প্রজ্ঞা চরম এবং বিশুদ্ধতম হইলেও এবং উহা স্বয়ংই পরম ঐশ্বর্য হইলেও যোগী উহাতে বিরক্ত হন। ভাষ্যকারের ভাষায়—"তাদৃশ জ্ঞানপ্রসাদ লাভ হইলেই যোগী মনে করেন—প্রাপ্তং প্রাপনীয়ম্। ক্ষীণাঃ ক্ষেতব্যাঃ ক্লেশাঃ, ছিন্নঃ শ্লিষ্টপর্বা ভবসংক্রমঃ যস্য অবিচ্ছেদাৎ জনিত্বা ম্রিয়তে মৃত্বা চ জায়তে ইতি"; অতএব, "জ্ঞানস্যৈব পরাকাষ্ঠা বৈরাগ্যম্। এতস্যৈব হি নান্তরীয়কং কৈবল্যম্।" বৈরাগ্যহেতুই যোগী 'তামপি খ্যাতিং নিরুণদ্ধি' অর্থাৎ সেই বিবেকখ্যাতিকেও নিরুদ্ধ করিয়া থাকেন। তখন চিত্তে ঐ নিরোধ সংস্কার উপচিত হইতে থাকে। পরবৈরাগ্যবশতঃ সম্প্রজ্ঞাতও নিরুদ্ধ হয় বলিয়া ঐ সমাধির নাম অসম্প্রজ্ঞাত। সমস্ত ক্লেশবীজ দগ্ধ হয় বলিয়া ইহাকে নির্বীজ সমাধি এবং কোন বিষয়ই প্রকাশ পায় না বলিয়া ইহাকেই অসম্প্রজ্ঞাত সমাধি বলে। এই পর্যন্তই গুণাধিকার বা ত্রিগুণময়ী প্রকৃতির অধিকার। ইহার পর পুরুষ প্রকৃতিবিবিক্ত হইয়া স্বরূপ প্রতিষ্ঠিত হয়। ইহারই নাম মুক্তি। এই স্থলে ভাষ্যকার যে ভাষা প্রয়োগ করিয়াছেন তাহা অত্যন্ত রহস্যময়। আমি গুরূপদিষ্ট পদ্ধতিতে পরে সে বিষয়ের আলোচনার জন্য আবার এই স্থলে ফিরিয়া আসিব।

ক্লেশ নানাবিধ বলিলেও বস্তুতঃ মূলতঃ একমাত্র ক্লেশ অবিদ্যা। অন্যান্য ক্লেশ অবিদ্যারই বিজৃম্ভণ। অবিদ্যা নিরসনে সমর্থ একমাত্র বিদ্যা। ঐ বিদ্যা যোগদর্শনে সমাধিজ প্রজ্ঞা। প্রজ্ঞা দ্বারা অবিদ্যা উৎপাটিত হইবে এবং পরবৈরাগ্যহেতু পরাবিদ্যারূপ পরাপ্রজ্ঞাও চিরতরে প্রশান্ত হইয়া প্রকৃতিলীন হইবে, পুরুষও স্বরূপস্থ হইবে—ইহা বলা হইল। অতএব দেখা যাইতেছে সমাধি অবলম্বন না করিলে যোগীর মোক্ষলাভের কোন সম্ভাবনা নাই। সমাধি দুই প্রকার—সম্প্রজ্ঞাত এবং অসম্প্রজ্ঞাত। অসম্প্রজ্ঞাত সম্প্রজ্ঞাতের বিনাশরূপ; অতএব, অসম্প্রজ্ঞাত অধিগত করিতে হইলে সম্প্রজ্ঞাতের অধিগম অবশ্যম্ভাবী। আবার সমস্ত চিত্ত এক বিষয়ে কেন্দ্রীভূত করিতে না পারিলে সম্প্রজ্ঞাতও অধিগত হইবে না। এই যে এক বিষয়ে চিত্তের আভোগ বা

ব্যাপৃততা—ঐ বিষয় কি? পতঞ্জলি বলেন—প্রথমে অভ্যাস এবং বৈরাগ্য দ্বারা সমাধিপ্রতিপক্ষ বিক্ষেপ নিরুদ্ধ করিতে হয়। বিক্ষিপ্ত চিত্তকে একবিষয়ে ব্যাপৃত করার জন্য তিনি কয়েকটি সাধনের উল্লেখ করিলেও পরিশেষে বলিয়াছেন—"যথাভিমতধ্যানাদ্ বা" অর্থাৎ যাঁহার যেরূপ সুবিধা হয় সেইরূপ ঘট পট মঠ যে-কোন একটি বিষয় বাছিয়া লইলেই চলিবে। আবার ঈশ্বরকেও একতত্ত্বাভ্যাসের জন্য একটি আলম্বনরূপে নির্দিষ্ট করিয়া দিয়াছেন। তাহা হইলে দেখা যাইতেছে ঈশ্বরকে আলম্বন করিলে সমাধি (সম্প্রজ্ঞাত) সিদ্ধ হইবে। না করিলে যে হইবে না—তাহা নহে। অতএব সমাধিসিদ্ধির জন্য যোগদর্শনে ঈশ্বরস্বীকার অত্যাবশ্যক নহে—ইহা বুঝা যাইতেছে। এস্থলেও দেখিতেছি, নিরীশ্বর সাংখ্য হইতে নিতান্ত প্রয়োজনবশতঃই পৃথক্ হইবার জন্য পতঞ্জলি ঈশ্বরস্বীকার করিলেন—তাহা বলা সমীচীন হইবে না। এখানেও ঈশ্বরস্বীকারের প্রয়োজন গৌণই হইয়া পড়িতেছে। আরও একটি কথা এস্থলে বলা প্রয়োজন। যে কোন অভিমত বিষয়ে ধ্যানাভ্যাসদ্বারা একাগ্রতা অবলম্বন এবং ঈশ্বরে মনঃসমাধানদ্বারা একাগ্রতা অবলম্বন—এই উভয়ের মধ্যে ঈশ্বরে একাগ্রতাভ্যাস করিতে পারিলে অতি শীঘ্র সমাধিসিদ্ধি হইয়া থাকে—ইহা পতঞ্জলি বলিয়াছেন। অসম্প্রজ্ঞাতসমাধি লাভের প্রতি যোগিগণের যে উপায় নির্দিষ্ট হইয়াছে তাহার ক্রম এই প্রকার—শ্রদ্ধা, বীর্য, স্মৃতি, সমাধি এবং তদনন্তর তজ্জাত প্রজ্ঞা। এই উপায় অবলম্বন করিয়া সব যোগীর তুল্যকালে তুল্যফল লাভ হয় না; তাহার প্রতি কারণ অভ্যাস এবং বৈরাগ্যের তারতম্য। সংবেগের অর্থাৎ অভ্যাস-বৈরাগ্যের তীব্রতা যেরূপ হইবে, ফললাভও তদনরূপ শীঘ্রতর হইবে। এই নিমিত্ত পতঞ্জলি যোগিগণের মধ্যে নয়টি ভাগ করিয়াছেন, তাহা এইরূপ—মৃদূপায়, মধ্যোপায় এবং অধিমাত্রোপায়। তন্মধ্যে আবার মৃদূপায় মৃদুসংবেগ, মধ্যসংবেগ এবং তীব্রসংবেগ ভেদে ত্রিবিধ। এইরূপে অপর দুই উপায় অবলম্বনকারী যোগীর প্রত্যেকের ত্রিবিধ ভেদে ষড়্‌বিধভেদ হইয়া থাকে। মোট এই নববিধযোগীর সংবেগের তীব্রতমতাই আসন্নতম সমাধি লাভের হেতু। তারপর ভাষ্যকার স্বয়ংই জিজ্ঞাসা করিয়াছেন—"কিমেতস্মাদেবাসন্নতমঃ সমাধির্ভবতি অথাস্য লাভে ভবতি অন্যোঽপি কশ্চিদুপায়ো ন বেতি।" এই প্রশ্নের জবাবেই যেন সূত্রকার বলিলেন—'ঈশ্বরপ্রণিধানাদ্ বা'। অর্থাৎ ঈশ্বরপ্রণিধান হইতেও আসন্নতম সমাধিলাভ হইয়া থাকে। ঈশ্বরপ্রণিধান অর্থ ঈশ্বরের ভক্তি বিশেষ। প্রণিধান অর্থ 'ভক্তিবিশেষ'—ইহা স্বয়ং ভাষ্যকারই বলিয়াছেন। অন্যত্র তিনি বলিয়াছেন—"ঈশ্বরপ্রণিধানং সর্বক্রিয়াণাং পরমগুরাবর্পণম্ তৎফলসন্ন্যাসো বা"। বস্তুতঃ প্রণিধান অর্থ সামান্যতঃ ভক্তি। কর্মার্পণ, কর্মফলসন্ন্যাস এবং এইরূপ আরও অবান্তর বহু ব্যাপার, ঐ এক সামান্য-

ভক্তিরই নানাবিধ প্রপঞ্চ। ভক্তিদ্বারা কিরূপে সমাধি সিদ্ধ হইয়া থাকে তদ্বিষয়ে ভাষ্যোক্তি "ভক্তিবিশেষাৎ আবর্জিত ঈশ্বরস্তমনুগৃহ্ণাতি অভিধ্যানমাত্রেণ। তদভিধ্যানাদপি যোগিন আসন্নতমঃ সমাধিলাভঃ ফলঞ্চ ভবতীতি"। ইহার অর্থ—ঈশ্বরের অভিধ্যান হইতেই যোগীর সমাধি এবং তৎফল লাভ হইয়া থাকে। ভক্তি দ্বারা ঈশ্বর আবর্জিত অর্থাৎ অভিমুখ হইয়া থাকেন এবং ইচ্ছা করেন "আমার শরণাগত এই ভক্তের অভিমত ফল লাভ হউক।" এইরূপ ইচ্ছাবিশেষই ঈশ্বরের অভিধ্যান। তাহা হইতেই যোগী কৃতকৃতার্থ হইয়া যায়। বিক্ষেপনিবারণার্থ যে একতত্ত্বাভ্যাস উপদিষ্ট হইয়াছে সেই একতত্ত্বাভ্যাসের বিষয় ঈশ্বরও হইতে পারেন; কারণ, পৃথগ্‌ভাবে সূত্রাকার বীতরাগচিত্তেও একতত্ত্বাভ্যাস উপদেশ করিয়াছেন। ঈশ্বরও বীতরাগ পুরুষ। অতএব তাহা একতত্ত্বাভ্যাসের বিষয় হইবে না কেন? সেই দৃষ্টিকোণ হইতে দেখিলে অবশ্য ভক্তির প্রশ্ন উঠিবে না, তাহা হইতে তীব্রসংবেগ না থাকিলে সমাধিও আসন্নতম হইবে না। এইরূপে দেখা গেল ঈশ্বরে ভক্তিযোগ অর্পিত হইয়া সমাধির হেতু হইলে তাহার কিঞ্চিৎ বৈশিষ্ট্যও আছে, যদিও আপাততঃ ফলে বৈশিষ্ট্য হইবে এরূপ মনে হইতেছে না। অবশ্য আমার গুরূপদিষ্ট ক্রমে ফলেও বৈশিষ্ট্য হইবে—এরূপ আমি এই প্রবন্ধে দেখাইতে চেষ্টা করিব। তাহাই ঈশ্বরস্বীকারেরও পতঞ্জলির মুখ্য উদ্দেশ্য; কিন্তু যদিও সাংখ্যের সহিত সমানতন্ত্র হওয়াতে এবিষয়ে অত্যন্ত স্পষ্টোক্তি নাই, কিন্তু অতি সুস্পষ্ট ইঙ্গিত আছে। এই ইঙ্গিত সূত্রেও আছে, ভাষ্যেও আছে—তাহা ক্রমশঃ উদ্ধৃতি দ্বারা দেখাইতেছি।

সমাধিপাদের পঞ্চম সূত্রের ভাষ্যে আছে—'তদেবম্ভূতং চিত্তম্ অবসিতাধিকারম্ আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে প্রলয়ং বা গচ্ছতীতি'। আমি ইতঃপূর্বে এই ভাষ্যাংশ সম্বন্ধেই বলিয়াছি—এই স্থলীয় ভাষ্যকারের ভাষা অত্যন্ত রহস্যময়। এই অংশের আক্ষরিক অর্থ হইল—এইপ্রকার যে চিত্ত, যাহার অধিকার অর্থাৎ পুরুষের ভোগ এবং অপবর্গার্থ-প্রবৃত্তি শেষ হইয়াছে তাহা আত্মার ন্যায় [আত্মকল্প = আত্মবৎ বিশুদ্ধ হইয়া অবস্থান করে] থাকে; অথবা মূলা প্রকৃতিতে বিলীন হয়। টীকাকারগণ 'আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে' এই অংশে বিশেষ কোন গুরুত্ব আরোপ করেন নাই। বাচস্পতিমিশ্র বলিয়াছেন 'তদেবম্ভূতং চিত্তং নিরোধাবস্থং সংস্কারশেষং ভূত্বাত্মকল্পেনাবতিষ্ঠতে ইত্যাপাততঃ, প্রলয়ং বা গচ্ছতীতি পরমার্থতঃ।' অর্থাৎ নিরোধাবস্থচিত্ত আপাতদৃষ্টিতে আত্মসদৃশ হইয়া অবস্থান করে। বাস্তবিকপক্ষে কিন্তু স্বীয় কারণ মূলা প্রকৃতিতেই বিলীন হইয়া যায়। দুইটি কল্পের মধ্যে একটি 'আপাততঃ' অপরটি 'পরমার্থতঃ'—এইরূপ বিভাগ নির্হেতুক। সাংখ্যীয় দৃষ্টিতে ঐ বিকল্পের সমাধান দুষ্কর। তাই

বাচস্পতিকে ঐরূপ কল্পনা করিতে হইয়াছে। বাচস্পতি ব্যতীত অপর টীকাকারগণও কেহ উহার বিশেষ কোন তাৎপর্য আছে—তাহা মনে করেন নাই। ইদানীন্তন প্রখ্যাত পণ্ডিতগণের মধ্যে হরিহরানন্দ আরণ্য নিঃসন্দেহে সকলের প্রমুখে বিদ্যমান। তিনি ব্যাখ্যা করিয়াছেন—"লৌকিক দৃষ্টিতে মুক্ত চিত্তকে নিজের মূল কারণ অব্যক্তে লীন বলিয়া অনুমিত হইবে। আর পরমার্থ দৃষ্টিতে অর্থাৎ দুঃখপ্রহাণের দৃষ্টিতে যখন ত্রিবিধ দুঃখের অত্যন্ত নিবৃত্তি হয়, তখন তাহার পুনরায় আর ব্যক্তভাব হওয়ার সম্ভাবনা থাকে না বলিয়া চিত্ত প্রলীন বা অভাবপ্রাপ্তের ন্যায় হয়। চিত্ত তখন ত্রিগুণরূপে থাকে, কেবল দুঃখকারণ দ্রষ্টৃদৃশ্যসংযোগেরই অভাব হয়"—এই ব্যাখ্যাও কল্পিত। মূলে এইরূপ 'পরমার্থ', 'লৌকিক' ইত্যাদি বিভাগের কোন ইঙ্গিতই নাই। আর ভাষ্যকার অত্যন্ত স্বল্পভাষী, একটি শব্দ যদি পর্যাপ্ত হয় তবে তিনি বোধসৌকর্যার্থও দুই শব্দ ব্যবহার করেন না, একটি বাক্য তো দূরের কথা। প্রাচীনভাষ্যের মধ্যে যোগভাষ্যই অত্যন্ত স্বল্প গ্রন্থ। এমন সংক্ষিপ্ত অথচ সারগর্ভ ভাষ্য আর দ্বিতীয় নাই। ইহার সারবত্তা সম্বন্ধে আমার গুরুমহারাজের উক্তি— "World literature-এ দুই-চারিটি গ্রন্থের মধ্যে ইহা অন্যতম"। আরণ্যক মহাশয়ের ব্যাখ্যাও কতকটা বাচস্পতির অনুগামী। তাৎপর্যের দিক্ দিয়া কিঞ্চিৎ বৈলক্ষণ্য থাকিলেও ঐ লৌকিক পারমার্থিক ভেদ বাচস্পতিরই কল্পনামূলক। আবার পূর্ণচন্দ্র বেদান্তচঞ্চু মহাশয় তাঁহার গ্রন্থে লিখিয়াছেন—অক্লিষ্ট বৃত্তি ও অক্লিষ্টসংস্কারের দ্বারা চিত্তের অধিকার (কার্যারম্ভ) অবসান (শেষ) হইলে চিত্ত আত্মার ন্যায় নির্ধর্ম, স্বচ্ছভাবে অবস্থান করে; পরিশেষে প্রলয় অর্থাৎ প্রকৃতিতে লীন (বিনষ্ট) হইয়া যায়। স্পষ্টই এখানে দেখা যাইতেছে তিনি 'বা' অর্থ 'চ' করিয়াছেন এবং আত্মকল্পে অবস্থান এবং প্রলীন হওয়ার মধ্যে পৌর্বাপর্যই ঐ অংশের অর্থ—ইহা বুঝাইতে চেষ্টা করিয়াছেন। বেদান্তচঞ্চু মহাশয় বিশেষ কোন কল্পনার আশ্রয় করেন নাই—ইহা তাঁহার ব্যাখ্যার গুণ, তবে 'বা' অর্থ 'চ' করিবার স্বাধীনতা লইয়াছেন। অবশ্য 'বা' অর্থ 'চ' হয় না তাহা নহে। সংস্কৃত সাহিত্যে উহার নজীর আছে। সেখানে গত্যন্তর না থাকাই হেতু থাকে। এখানেও অবশ্য গত্যন্তর আছে বেদান্তচঞ্চু মহাশয় তাহা মনে করেন নাই। সে দিক্ দিয়া তিনি পর্যনুযোজ্য না হইলেও বলা যাইবে ভাষ্যকারের শৈলীর সহিত যাঁহার পরিচয় আছে তিনি নিশ্চয়ই বলিবেন—"আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে" ইহা সাধারণ সাংখ্যীয় দৃষ্টিতে সম্পূর্ণ অনর্থক। যে কোন বৃত্তিই অন্ততঃ উৎপত্তি, স্থিতি, লয়—এই ত্রিক্ষণাবলম্বী। তন্মধ্যে লয়ক্ষণ স্থিতিক্ষণের পরবর্তী হইবেই—ইহা ভাষ্যকার বলিবেন কেন? আর 'আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে' এই স্থলে স্থাধাতুর প্রয়োগ যেমন তাৎপর্যবহ,

তেমনই 'বি' উপসর্গের প্রয়োগে সেই তাৎপর্যের আরও দৃঢ়তা সম্পাদন করিয়াছেন। অতএব, মনে হয় ভাষ্যকার ইচ্ছাপূর্বকই 'ব্যবতিষ্ঠতে' পদটির প্রয়োগ করিয়াছেন। প্রচলিত মতে চিত্ত থাকে না, প্রলীন হয়। তাহারই প্রতিবাদে যেন বলিতেছেন 'না, প্রলয়ের বিকল্পে চিত্ত থাকে'। শুধু থাকে তাহাই নহে, বিশেষরূপেই থাকে। যদি কেহ বলেন ইহাও তো কল্পনা, এই কল্পনা আবার সাম্প্রদায়িক মতবিরোধী; অতএব, অত্যন্ত অনুপাদেয়। তবে বলিব—না, এই কল্পনা সমূলা। ইহার মূলে সূত্রভাষ্যের সুস্পষ্ট ইঙ্গিত আছে। তাহাই সম্প্রতিকার আলোচ্য বিষয়।

যোগমতে ঈশ্বরও পুরুষবিশেষ। সাধারণ পুরুষের সহিত তাঁহার বৈলক্ষণ্য এই যে তিনি ক্লেশ, কর্ম, কর্মবিপাক এবং কর্মাশয় হইতে মুক্ত। সাধারণ পুরুষ অনাদিকাল হইতে এই সব বন্ধনে বদ্ধ। তবে কি মুক্ত হইলে পুরুষ ঈশ্বর হইয়া যাইবে? তাহাও বলা যায় না; কারণ, বহু ঈশ্বর হইলে জগদ্ব্যাপারে নানা অসুবিধা দেখা দিবে—ইহা ছাড়াও চিত্ত বিগম হইলে ঐশ্বর্য কাহাকে অবলম্বন করিয়া প্রকাশ পাইবে? ঐশ্বর্য তো গুণধর্ম। পুরুষ নির্গুণ। যদি বলা যায় অনন্ত ঐশ্বর্যবিশিষ্ট বলিয়াই তিনি ঈশ্বর; আর এখনই বলা হইল ঐশ্বর্য গুণধর্ম। তবে তো ঈশ্বর মুক্ত—একথাই অত্যন্ত অযৌক্তিক। এতদুত্তরে ভাষ্যকার বলিয়াছেন 'স তু সদৈব মুক্তঃ, সদৈব ঈশ্বরঃ'। 'সদৈব মুক্তঃ' ইহার অর্থ—কালানবচ্ছিন্ন মুক্ত পুরুষ অর্থাৎ পূর্বে কখনও তাঁহার বন্ধ ছিল না, বর্তমানেও নাই, ভাবিকালেও তাঁহার বন্ধ হইবে না। তেমনি তাঁহার অনন্ত ঐশ্বর্যও কালানবচ্ছিন্ন, তিনি অনাদিকাল হইতেই ঈশ্বর আছেন এবং অনন্ত কাল পর্যন্ত ঈশ্বর থাকিবেন। এখন স্বভাবতঃই প্রশ্ন হইবে—ঐশ্বর্য যদি গুণধর্ম হয়, তবে তাহা প্রকৃতি বা প্রাকৃতকে অবলম্বন করিয়াই থাকিবে। চিত্ত প্রাকৃত বা প্রকৃতিবিকার। তাহাতে গুণ থাকিতে পারে। সেই চিত্ত যদি ঈশ্বরের থাকে, তবে তিনি মুক্ত—ইহা কিরূপে বলা যাইবে? কারণ, চিত্তবিগমই তো মোক্ষ। ইহার উত্তরে সুস্পষ্ট ভাষায় ভাষ্যকারকে বলিতে হইয়াছে—'প্রকৃষ্টসত্ত্বোপাদানাদীশ্বরস্য শাশ্বতিক উৎকর্ষঃ' অর্থাৎ প্রকৃষ্টসত্ত্ব বা প্রকর্যযুক্ত সত্ত্বগুণ বা তাদৃশ সাত্ত্বিক চিত্ত থাকাতেই ঈশ্বরের সদাকালীন সর্বাতিশায়ী ঐশ্বর্য। 'প্রকৃষ্টসত্ত্বোপাদানাৎ' এই একটি পদ দ্বারাই তিনি বহু বক্তব্য ব্যক্ত করিয়াছেন। পূর্বে বলিয়াছি ভাষ্যকার অত্যন্ত স্বল্পভাষী। এই প্রকৃষ্টসত্ত্ব সম্বন্ধে অন্য কোথাও বিস্তার করিয়াও কিছু বলেন নাই, কিন্তু, ইহা বুঝিবার কোন উপায় নাই—তাহাও নহে। এখানকার যে সমস্যা তাহা ভারতবর্ষীয় প্রত্যেক মোক্ষশাস্ত্রেরই প্রায় সমান সমস্যা। শাক্ত, শৈব, বৈষ্ণব আগমে ইহার বহু বিস্তার আছে। মহাভারত, ভাগবতাদি ইতিহাস পুরাণে আছে। বেদান্তসূত্রের শঙ্করভাষ্য ভিন্ন প্রায়

অন্যান্য সব ভাষ্যেই আছে এবং বিশেষভাবে আছে চৈতন্যসম্প্রদায়ের গোস্বামিগ্রন্থে। যেখানে ইহা অপ্রাকৃত শুদ্ধসত্ত্ব নামে অভিহিত হইয়াছে। শৈব শাক্তাদি আগমে ইহারই নামান্তর বিন্দু। সে সব বিস্তৃত আলোচনার স্থলও ইহা নহে। প্রকৃতস্থল বুঝিবার পক্ষে অত বিস্তৃত বিবরণের প্রয়োজনও এখানে নাই। একই সমস্যা, একভাবেই সমাধান হইয়াছে, তাই বোধসৌকর্যার্থ ঐ শুদ্ধসত্ত্বের কিঞ্চিৎ আলোচনা প্রয়োজন। মহাযানী নানা নিকায়ে, বিশেষতঃ বজ্রযানে, এই জাতীয় সমস্যা এবং সমাধান পরিদৃষ্ট হয়। গুরুমুখে শুনিয়াছি অভারতীয় ধর্ম, খৃষ্টান মুসলমান প্রভৃতির মধ্যেও ইহার আলোচনা আছে। ঐ সব ধর্মীয় মূল গ্রন্থ এবং বহু সুপণ্ডিত সাধক বিরচিত নানা প্রকরণ-গ্রন্থের উল্লেখপূর্বক তিনি এ বিষয়ে সবিস্তার সুদীর্ঘ আলোচনা করিতেন।

ভাষ্যকারের প্রকৃষ্ট সত্ত্বকে অন্য শাস্ত্রীয় পরিভাষায় অপ্রাকৃত শুদ্ধসত্ত্ব বলিয়াছি। প্রকৃষ্ট সত্ত্ব এবং শুদ্ধসত্ত্ব প্রায় সমার্থক। অপ্রাকৃত বিশেষণটি যে বিবেচনায় অন্যত্র প্রযুক্ত আছে সেই বিবেচনায় এখানেও তাহার প্রয়োগ নিয়ম-প্রাপ্ত; কারণ, প্রকৃষ্ট সত্ত্ব বলিলে বুঝিতে হইবে রজঃ এবং তমোলেশ-শূন্য সত্ত্বগুণ। সাংখ্যীয় সিদ্ধান্ত হইতেছে যে কোন গুণই অন্য গুণের অন্ততঃ ন্যূনতম স্পর্শ ব্যতিরেকে ব্যক্ত থাকিতে পারে না, অব্যক্ত হইয়া যায়। তাহাই যদি হইল তবে তাদৃশ সত্ত্বগুণ ঈশ্বরে কোন্ ঐশ্বর্য বিস্তার করিবে? এইজন্য অন্যান্য শাস্ত্রে ঐ সত্ত্বগুণকে অপ্রাকৃত বলা হয়। উহার সহিত প্রাকৃত সত্ত্বের কোন সম্পর্ক নাই। উহা ঈশ্বরের শক্তি পরিণামবিশেষ। রজস্তমোলেশশূন্য সত্ত্ব প্রলীন না হইয়া পুরুষবিশেষের উপাধিরূপে থাকিয়া যায় বলাতেই বুঝা যাইতেছে এই সত্ত্ব প্রাকৃত সত্ত্ব নহে। রজস্তমোশূন্য হওয়াতে বিশুদ্ধ, এবং অব্যক্তে লীন না হওয়াতে অপ্রাকৃত—ইহা বলিতেই হইবে। এখন প্রশ্ন হইতেছে প্রকৃষ্ট সত্ত্বগুণের উপাদানে যদি ঈশ্বর ঐশ্বর্য বিস্তার করিয়াও মুক্ত থাকিতে পারেন, তবে কোন পুরুষ যদি তাদৃশ সত্ত্বগুণবিশিষ্ট হইয়া কৈবল্য প্রাপ্ত না হইতে চান এবং ঈশ্বরতত্ত্ব অবলম্বন করিয়া ঈশ্বরবৎ মুক্ত হইতে চান, তবে তিনি তাহা পারিবেন কি না? উত্তরে, পারিবেন না—এরূপ বলার উপায় নাই; কারণ, ঐ রাস্তা একটু স্বতন্ত্র। এখনই বলিলাম "ঈশ্বরতত্ত্ব অবলম্বন করিয়া মুক্ত হইতে চান"—যাহার অর্থ ভক্তিদ্বারা ঈশ্বরপ্রণিধানবশতঃ সমাধিলাভ করিয়া মুক্ত হইতে চান। এই সমাধি এবং তজ্জাত প্রজ্ঞালাভ ঈশ্বরানুগ্রহবশতঃ হইয়া থাকে—ইহা সুস্পষ্ট ভাষায় ভাষ্যকার বলিয়াছেন; কোন হেঁয়ালি রাখেন নাই। "ঈশ্বরস্তমনুগৃহ্লাতি অভিধ্যানমাত্রেণ"। এই অভিধ্যান যদি হয় "এই পুরুষ আমাকে অবলম্বন করিয়া মুক্ত থাকুক, ইহার বিশিষ্ট চিত্ত চিতিশক্তিরূপে

ইহাতেই থাকুক" তবে সেই ঈশ্বরসংকল্পে বাধা দিবে কে? এখন পুনঃ প্রশ্ন হইবে তাদৃশ পুরুষগণ এক এক জন ঈশ্বর হইবেন, ফলে পতঞ্জলির এক কালানবচ্ছিন্ন ঈশ্বর মানিবার প্রয়োজনই ব্যর্থ হইবে। তাহা হইবে না; কারণ, এই পুরুষের ঐশ্বর্য যখন ঈশ্বরাভিধ্যাননিমিত্ত, তখন বলিতে হইবে জগদ্‌ব্যাপারে বিশৃংখলার আশংকায় তাদৃশ অভিধ্যানই ঈশ্বরের হইবে না। ঈশ্বর এক ভিন্ন দুই নাই। নানা শাস্ত্রে, নানা সম্প্রদায়ে তাঁহার বিভিন্ন নাম, বর্ণনা থাকিলেও তিনি একই। সূত্রে সামান্যতঃ ঈশ্বরসিদ্ধির কথা বলা হইয়াছে, বিশেষ বিবরণ শাস্ত্র হইতে জানিবে। এবিষয়ে ভাষ্যোক্তি—"তস্য সংজ্ঞাদিবিশেষপ্রতিপত্তিরাগমতঃ পর্যন্বেষ্যা"। (১।২৫) এই সমস্যা বহু শাস্ত্রে বহু সম্প্রদায়ে আছে। সমাধানও পৃথক্ পৃথক্ আছে। দ্বৈত শৈবাগমে পশু (জীব) মুক্ত হইলে একেবারে পতি (শিব) হইয়া যায় না। তবে পশুর শিবসাম্য হয়—যাহাতে জগদ্‌ব্যাপারে শিবসাম্যপ্রাপ্ত মুক্তগণের স্বাধীনতা থাকে না। এখানে অর্থাৎ যোগদর্শনেও বলা আছে যোগবিভূতি-সম্পন্ন পুরুষের ঐশ্বর্যের অবধি না থাকিলেও মূল ঈশ্বরের সংকল্পজাত কোন পদার্থের বিপর্যাস তাহাদের দ্বারা হয় না, যদিও ঐ বিপর্যাসসামর্থ্য তাহাদের অনস্বীকার্য। "শক্তোঽপি পদার্থবিপর্যাসং ন করোতি"—ইহাই ভাষ্যকারের উক্তি।

এ যাবৎ বিচারে যাহা পাইলাম তাহাতে 'আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে প্রলয়ং বা গচ্ছতি'—এই উক্তি দ্বারা ভাষ্যকার বিকল্প ব্যবস্থারই সমর্থন করিয়াছেন ইহা বুঝা যায়। এখন জিজ্ঞাসা হইবে কোন্ চিত্ত প্রলীন হইবে এবং কোন্ চিত্ত আত্মবৎ স্বচ্ছ হইয়া পুরুষেই অবস্থান করিবে—ইহার বিনিগমক কিছু আছে কি? উত্তরে বলা যাইবে বিশেষ কোন বাসনা না থাকিলে তীব্র বৈরাগ্যবশতঃ সব চিত্তই কারণে প্রলীন হইবে। আর ভক্তির বাসনাবশতঃ কাহারও ঈশ্বরসাদৃশ্য লাভে মুক্তির অভিলাষ থাকিলে তিনি তাদৃশ মুক্তিই লাভ করিবেন—ইহাতে অসামঞ্জস্যের কিছু নাই। বাহুল্যভয়ে স্রোতোভেদ ধরিয়া আলোচনা এই প্রবন্ধে সম্ভব হইবে না। শুধু মাত্র গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায়ের সিদ্ধান্ত কিঞ্চিৎ আলোচনা করিলে এবিষয়ের সুস্পষ্ট একটা ধারণা হইবে আশা করি।

ভারতীয় সাধক সম্প্রদায় প্রধান ভাবে দুই শ্রেণীতে বিভক্ত। বৈদিক ধারার সাধককেই আমি সম্প্রদায়ী বলিতেছি। কবীর, নানকাদি পন্থীরা এতদ্ বহির্ভূত। বেদানুগত এবং ব্রহ্মসূত্রের কোন না কোন ভাষ্যকারকে অবলম্বন করিয়া যে ধারা প্রবর্তিত আছে তাহাদিগকেই সম্প্রদায়ী বলার রীতি সাধুসমাজে চলিয়া আসিতেছে। নানকাদি প্রবর্তিত ধারাকে সাধারণতঃ পন্থ বলা হয়। ইহা ছাড়াও আগমিকগণ আছেন। তাঁহাদের মধ্যে নানা

ভেদবিভক্ত শৈব সাধকগণ আছেন। বৈষ্ণবগণও মূলতঃ আগমিক, কারণ, তাঁহাদেরও উপজীব্য কোন না কোনওরূপে পাঞ্চরাত্র আগমই বলিতে হইবে। আগমিকগণ আবার কেহ কেহ ব্রহ্মসূত্রের আগমানুযায়ী কোনও ভাষ্যকেই প্রমাণ মনে করেন। এইরূপে দেখা যাইতেছে সর্ববিধ সাম্প্রদায়িক সাধকগণকে স্থূলতঃ বেদানুগত বলিতে বাধা নাই। স্থূলতঃ বলিলাম এইজন্য যে সূক্ষ্ম বিচারে এজাতীয় বিভেদ অবাস্তব। এমন আগমিকও আছেন যাঁহারা মনে করেন আগমই চরম প্রমাণ; বেদ আগমের প্রথম সোপান। নানাবিধ ক্রমিক আগমিক আচারের মধ্যে বেদাচার প্রথম। সকলাগমমর্মজ্ঞ অভিনব গুপ্ত এই মত বিশেষভাবে বিবেচনা করিয়া সমর্থন করিয়াছেন। তাঁহার মতে যতক্ষণ পশু-বাসনা থাকে ততক্ষণই সাধকের শাস্ত্রান্তরে শ্রদ্ধা ও তদ্‌বিধি অনুষ্ঠানে রুচি থাকে। যাহা হউক ঐ বিচার এস্থলে অবান্তর। প্রসঙ্গতঃ কিঞ্চিৎ দিগ্‌দর্শন করিতে হইল। এখন আবার দ্বিবিধ সাম্প্রদায়িক সাধকের প্রসঙ্গে ফিরিয়া যাই। ইহাদের মধ্যে একদিকে হীনযানী বৌদ্ধ সহ শঙ্কর ভগবৎপাদ একল। অন্যদিকে প্রধানতঃ বৈষ্ণব সাধকগণ। শৈব শাক্ত প্রভৃতি সাধক সমাজও শঙ্করসিদ্ধান্ত বিরোধী হইয়া বৈষ্ণব সাধকগণের সহিত সমশ্রেণীভুক্ত। আচার্য শঙ্করের সহিত ইহাদের বিভেদ পরতত্ত্বের স্বরূপ বিষয়ে। পরতত্ত্ব চিৎস্বরূপ—এ বিষয়ে কাহারও মতভেদ নাই—মতভেদ তাঁহার সহিত শক্তির সম্বন্ধ লইয়া। আচার্য শঙ্করের মতে পরতত্ত্ব বা ব্রহ্ম নির্বিশেষ, তাঁহাতে যে শক্তির খেলা কল্পিত হয়, ঐ শক্তি স্বয়ং 'সদসদ্‌ভ্যাম্ অনির্বচনীয়া'; অতএব, মিথ্যা। অপর সকল মতেই ব্রহ্মের শক্তি তাঁহার স্বরূপাধায়িকা, অতএব, উহা ব্রহ্মের ন্যায়ই সত্য। উহা ব্রহ্মের সহিত একেবারেই অভিন্না, অথবা ভেদাভেদ সম্বন্ধে বিদ্যমান। এবিষয়ে যুক্তিতর্কের অবতারণা নিরর্থক। এখানে সিদ্ধান্তমাত্র কথিত হইল।

উপরের উক্তি হইতে বুঝা যাইতেছে ভক্ত সম্প্রদায় সকলেই শক্তিবাদী। ভগবান্ সচ্চিদানন্দস্বরূপ। তাঁহার স্বরূপাধায়িকা শক্তি তদবিনাভূতা। কাশ্মীর আগমে এই শক্তিকে শিবের সহিত অত্যন্ত অভিন্ন বলা হয়। পরমাদ্বৈত একই তত্ত্বকে প্রকাশ-প্রধান্যে শিব এবং বিমর্শ-প্রাধান্যে শক্তি বলা হয়। প্রকাশ-বিমর্শব্যপদেশ ভেদেও তত্ত্বের কোন ভেদ হয় না; কারণ, বিমর্শশূন্য প্রকাশ প্রকাশই নহে—তাহাই জড়। বিমর্শই প্রকাশের জীবাতু। মহাপ্রভু শ্রীকৃষ্ণচৈতন্যানুগত গৌড়ীয় সম্প্রদায়েও ঐ অংশে কোন ভেদ নাই। ইঁহারা নিঃশক্তিক তত্ত্ব স্বীকার করেন না। শক্তি আবার অন্তরঙ্গা, বহিরঙ্গা এবং তটস্থা ভেদে ত্রিবিধা। হ্লাদিনী, সন্ধিনী এবং সম্বিদ্রূপে ত্রিভেদভিন্না অন্তরঙ্গাই স্বরূপ শক্তি, মায়া বহিরঙ্গা শক্তি এবং জীব তটস্থা শক্তি। এমতে

জীব পরতত্ত্বের সহিত স্বরূপতঃ অভিন্ন নহে। তাঁহার সহিত পরতত্ত্বের ভেদাভেদ সম্বন্ধ বলিলে যদি কোন যুক্তির ন্যূনতার আশঙ্কা হয় সেইজন্য ঐ সম্বন্ধকে অচিন্ত্য ভেদাভেদ বলা হয়। এ সম্বন্ধে অধিক বলা এস্থলে অপ্রাসঙ্গিক। গৌড়ীয় মতে বেদের সারভূত শ্রীমদ্ভাগবতই পরতত্ত্ব সম্বন্ধে প্রমাণশিরোমণি। ভাগবতের যে শ্লোকটী তত্ত্ব সম্বন্ধে ইহাদের পরম উপজীব্য তাহা হইতেছে:—

> বদন্তি তৎ তত্ত্ববিদস্তত্ত্বং যজ্জ্ঞানমন্বয়ম্।
> ব্রহ্মেতি পরমাত্মেতি ভগবানিতি শব্দ্যতে॥

অর্থাৎ তত্ত্ববিদ্‌গণ অন্বয় জ্ঞান তত্ত্বকেই তত্ত্ব বলিয়া থাকেন। সেই এক তত্ত্বই ব্রহ্ম, পরমাত্মা এবং ভগবান্—এই তিনরূপে প্রকাশিত হন। এস্থলে উপাসকভেদে প্রকাশভেদ বুঝিতে হইবে। চৈতন্যচরিতামৃতকার বলিয়াছেন—

> প্রকাশ বিশেষে তেহো ধরে তিন নাম।
> ব্রহ্ম, আত্মা আর পূর্ণভগবান্॥
> বেদ, ভাগবত, উপনিষৎ আগম।
> পূর্ণতত্ত্ব যাঁরে কহে নাহি যাঁর সম॥
> ভক্তিযোগে ভক্ত পায় যাঁহার দর্শন।
> সূর্য যেন সবিগ্রহ দেখে দেবগণ॥
> জ্ঞান, যোগমার্গে তাঁরে ভজে যেই সব।
> ব্রহ্ম, আত্মারূপে তারে করে অনুভব॥

এই সব পয়ারে বলা হইয়াছে একই পরতত্ত্ব স্বেচ্ছায় শক্তিবিক্ষেপের তারতম্যে ত্রিবিধরূপে প্রকাশিত হন। তন্মধ্যে ভক্তিবাসিত চিত্ত ভক্তগণের নিকট অধিকার-তারতম্যে অনন্তৈশ্বর্য মাধুর্যময় ভগবদ্রূপে, নির্ভেদ তত্ত্বানুসন্ধায়ী জ্ঞানি-গণের নিকট নির্বিশেষ জ্যোতি: ব্রহ্মরূপে এবং যোগিগণের নিকট অন্তর্যামি-নামক পরমাত্মরূপে প্রকাশিত হন। আমাদের যোগিপ্রাপ্য পরমাত্মস্থিতির এস্থলে আলোচনা অনাবশ্যক। ব্রহ্ম এবং ভগবান্ এই দুই প্রকাশের আলোচনার আবশ্যক আছে।

'পাদোঽস্য বিশ্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি'—এই ঋকে প্রকাশিত সিদ্ধান্ত অনুসারে অনন্তকোটি ব্রহ্মাণ্ড পরতত্ত্বের একপাদে অবস্থিত, আর পাদত্রয় পরব্যোমাখ্য দ্যুলোকে প্রতিষ্ঠিত আছে। এই দ্যুলোক, পরব্যোম বা মহা বৈকুণ্ঠ ভগবদ্ধাম। ইহার অধিপতিকে সাধারণভাবে ভগবান্‌ই বলি;

কারণ, ভগবানের আবার নানাপ্রকাশে নানাবিধ বিগ্রহের আলোচনা করিতে হইলে তাহা এই প্রবন্ধের অপ্রাসঙ্গিক হইবে। তবে এইটুকু বলা যায় যে পরব্যোমের শীর্ষবিন্দুতে গোলোক অবস্থিত। তাঁহার অধিষ্ঠাতা স্বয়ং ভগবান্ অনন্তরসমধুর শ্রীকৃষ্ণ। এই পরব্যোম এবং ইহার অন্তর্বর্তী লোক লোকান্তর, অধিবাসী, তাঁহাদের দেহাদি যাবৎ কিছু ভগবানের সন্ধিনী শক্তির বিলাস। পৃথিবীতে যাবৎ পার্থিব আকার যেমন পৃথিবী বা মৃত্তিকার দ্বারা গঠিত তেমনি চিন্ধাম পরব্যোমের সবই চিচ্ছক্তি দ্বারা গঠিত। নিরাকার চৈতন্য বা চিচ্ছক্তিদ্বারা সাকার কিছু গঠিত হইতে পারে না—ইহা ভগবান্ বা ঈশ্বরবাদী কেহই স্বীকার করেন না।

সন্ধিনীর সার অংশ শুদ্ধ সত্ত্ব নাম।
ভগবানের সত্তা হয় যাহাতে বিশ্রাম॥
মাতা পিতা স্থান গৃহ শয্যাসন আর।
এসব কৃষ্ণের শুদ্ধ সত্ত্বের বিকার॥

এই মতে বিকারবাদ স্বীকৃত, বিবর্ত নহে। কৃষ্ণের ইচ্ছায় তাঁহার সন্ধিনী শক্তির পরিণাম শুদ্ধসত্ত্ব চিন্ধাম উপাদান রূপে পরিণত হয়। এই বিশুদ্ধ সত্ত্বের অপর নামই 'বসুদেব'। এ বিষয়ে ভাগবতোক্তি "সত্ত্বং বিশুদ্ধং বসুদেবসংজ্ঞিতম্"। এই পরব্যোমের বাহিরে ইহাকে ঘিরিয়া এক ব্যাপি জ্যোতির্মণ্ডল রহিয়াছে। গৌড়ীয়গণ ইহাকেই সিদ্ধধাম, ব্রহ্মধাম বা ব্রহ্ম শব্দে অভিহিত করেন। ইহা নির্বিশেষ। পূর্বোক্ত পরব্যোম সবিশেষ। গৌড়ীয়গণ দৃষ্টান্তস্বরূপ বলেন—

চর্মচক্ষে দেখে যৈছে সূর্য নির্বিশেষ।
জ্ঞানমার্গে লৈতে নারে তাহার বিশেষ॥

ইতঃপূর্বেই অন্য পয়ার বলিয়াছি—"সূর্য যেন সবিগ্রহ দেখে দেবগণ"—দেবগণ বা ভাববিভাবিত চিত্ত ভক্তগণ সূর্যমণ্ডলকে শুধু মণ্ডল রূপে দেখেন না। ইহাকে সপ্তঘোটকবাহিত সূর্যের রথরূপে দেখেন এবং ইহার অধিষ্ঠাতা সূর্যকে আকারবিশিষ্ট সবিতৃদেবরূপে দর্শন করেন। সাধারণ লোক কিন্তু একটা প্রভাবমণ্ডল হইতে বৈচিত্র্যশূন্য জ্যোতিঃপুঞ্জ চারিদিকে বিচ্ছুরিত হইতেছে—এতদতিরিক্ত কিছু দেখে না। এইরূপ শ্রীকৃষ্ণের সম্বিচ্ছক্তির পরিণাম—

কৃষ্ণে ভগবত্তাজ্ঞান সম্বিতের সার।
ব্রহ্মজ্ঞানাদিক সব তাঁর পরিবার॥

এই ধামের বাহিরে ইহাকে সর্বতঃ ঘিরিয়া চিন্জলপূর্ণ এক নদী কল্পিত হইয়াছে। তাহারই নাম বিরজা। ইহারই অপর নাম কারণার্ণব। তাহার বাহিরে প্রকৃতির রাজ্য। এই প্রকৃতি এবং সাংখ্যীয় প্রকৃতি এক। অনন্তকোটি মায়িক ব্রহ্মাণ্ড এই প্রকৃতির গর্ভেই অবস্থিত। ইহা শ্রীকৃষ্ণের মায়াশক্তির পরিণাম। বিশেষতঃ বিভেদদর্শন মায়াশক্তির কার্য। অনাদিকাল হইতে শ্রীকৃষ্ণের তটস্থা শক্তি হইলেও জীব কৃষ্ণবৈমুখ্যবশতঃ মায়ার রাজ্যে আবদ্ধ হইয়া আছে। তাহার স্বরূপানুবন্ধি-ধর্ম ভগবৎকৈঙ্কর্য দ্বারা স্বরূপপ্রাপ্তি। অতএব এমন একদিন অবশ্য আসিবে যখন সাধুসঙ্গাদি দ্বারা আবার স্বরূপ-প্রাপ্তির ইচ্ছা তাহাতে জাগিবে এবং তখন স্বতঃ, গুরুতঃ, বা শাস্ত্রতঃ সাধন প্রাপ্ত হইয়া জীব আবার ভগবদ্ধামে ফিরিয়া যাইবে। এই ফিরিয়া যাওয়া বা বিলোমক্রম একটু অভিনিবেশ সহকারে বুঝিতে হইবে।

জীবের বন্ধ অর্থই স্বরূপচ্যুতি, স্বাতন্ত্র্যহানি। জীবের যথার্থ স্বরূপ দেশকালাতীত; অতএব, চ্যুতি বলিতে দৈশিক বা কালিক চ্যুতি বুঝাইবে না। এই চ্যুতি অর্থ স্বরূপের বোধশূন্যতা। জীবে এই বোধশূন্যতা কেন হয়? প্রস্থানভেদে ইহার বিভিন্ন কারণ নির্দিষ্ট হইলেও একবিষয়ে সকলেরই ঐকমত্য আছে যে এই স্বরূপপ্রচ্যুতি অনাদিকালের। প্রচ্যুতির সাথে সাথে মায়িক আবরণে জীবের স্বরূপ আবৃত হইয়া যায় এবং নানা বিকল্পের উদয় হয়। ইহারাই অর্থাৎ এই বিকল্পজ্ঞানই বন্ধ নামে অভিহিত। সূক্ষ্ম বিচারে না যাইয়া স্থূল কথায় এই বন্ধক পদার্থকে ত্রিবিধ শরীর বলিতে পারি। কারণ, সূক্ষ্ম এবং স্থূল—এই ত্রিবিধ শরীরই আত্মার পরিচ্ছেদক বা অবচ্ছেদক। সম্পূর্ণ বিদেহ অবস্থায় তুরীয় চৈতন্য অবশিষ্ট থাকে। তাহা এবং ব্রহ্মচৈতন্য অভেদতত্ত্ব—ইহাই শাঙ্করদর্শনের মুক্তাবস্থা। এই অবস্থা লাভ করিতে হইলে পঞ্চকোষবিবেকাদি দ্বারা স্বরূপকে পৃথক্ করিতে হইবে —ইহা স্বাভাবিক। কিন্তু যাঁহারা জীবকে ব্রহ্মাভিন্ন বলেন না বা ব্রহ্মাভেদ কাম্য মনে করেন না তাঁহারা তাদৃশ বিদেহাবস্থাও হেয় মনে করেন। অথচ প্রাকৃত শরীর যে আত্মার পরিচ্ছেদক ইহা তাঁহারাও মানেন। এ স্থলে শাঙ্করানুযায়ী বেদান্তী এবং সাংখ্যানুযায়ী সাধকগণের মধ্যে অশরীরিত্বাংশে মতভেদ নাই, ভেদ কেবল পুরুষবহুত্ব বা একত্ব লইয়া। অপর ভেদ যদি কিছু থাকে তাহা অতি সূক্ষ্মতর্কগম্য। এখানে তাহার আলোচনা নিষ্প্রয়োজন। বৈষ্ণবাদি অপর মতাবলম্বী সম্প্রদায় মনে করেন সাধক অবস্থাতে মায়িকদেহেই এমন ব্যবস্থা অবলম্বন করিতে হইবে যাহাতে মায়িকদেহ বিলোপের সাথে সাথেই অপর চিন্ময় দেহে অভিমান জাগিয়া উঠে এবং ক্ষণকালের জন্যও বিদেহাবস্থা অনুভব করিতে না হয়। সেই ব্যবস্থা হইল সাধকদেহেই চিন্ময় দেহের বীজ বপণ। এই দেহবীজ দীক্ষাকালে গুরু হইতে শিষ্যচিত্তে আহিত হয়। ক্রমে

সাধনদ্বারা পুষ্ট হইয়া এই দেহেরও সিদ্ধাবস্থা আসে। ইহাই বৈষ্ণব ভাবুক সাধকগণের ভাবদেহ বা সিদ্ধদেহ এবং শৈবাদির বৈন্দব দেহ। এমনকি বৌদ্ধ বজ্রযানীদের বজ্রদেহও বস্তুতঃ—এই জিনিষই। ত্রিবিধ দেহ বিনষ্ট হইলেও ইহা বিনষ্ট হয় না। বিলোম ক্রমে মায়িক জগৎ হইতে যখন সাধক উত্তীর্ণ হইয়া পরব্যোমে প্রবেশেচ্ছু হন তখন প্রকৃতি পার হইলেই সাধককে বিরজার জলে অবগাহন করিয়া উঠিতে হয়। বিরজার জল স্পর্শ হওয়ামাত্র মায়িক দেহ গলিয়া যায়। তখন দেহ না থাকাতে গতাগতির প্রশ্ন থাকে না। সাধক বিদেহ হইয়া যান এবং শুদ্ধ চৈতন্যরূপে তাঁহার সিদ্ধিলোক বা নির্বিশেষ জ্যোতির্লোকে স্থিতি হয়। **সাধক মায়োত্তীর্ণ হইলেও স্বাতন্ত্র্যের অভিব্যক্তি** না থাকাতে এই অবস্থা বৈষ্ণবগণ অভিলষিত মনে করেন না। এই নিঃশক্তিক ব্রহ্মীভবনই ব্রহ্মসাযুজ্য। এই অবস্থা গৌড়ীয়গণ বিশেষতঃ হেয় মনে করেন; তাঁহাদের মতে নিত্যভগবৎকৈঙ্কর্যের আবির্ভাবই পুরুষার্থ। দুঃখবিমুক্তির দিক্ দিয়া বিচার করিলে ব্রহ্মসাযুজ্য মুক্তি সন্দেহ নাই এবং মুক্তি বলিতে গৌড়ীয়গণও ব্রহ্মসাযুজ্যই বুঝেন। এই দৃষ্টিতেই গৌড়ীয়গণ মুক্তিকেও হেয় মনে করেন। তাঁহাদের মতে পরম পুরুষার্থ ভগবদ্ভক্তি। ইহাই পঞ্চম পুরুষার্থ নামে অভিহিত। প্রসঙ্গতঃ বলিয়া রাখি এই পঞ্চম পুরুষার্থবাদও অতি প্রাচীন। এ বিষয়ে শিবাদ্বৈতবাদী কাশ্মীরীয় উৎপলাচার্যের 'মোক্ষাদুপরি শাম্ভবী ভক্তিঃ'—এই উক্তি স্মরণীয়।

এ যাবৎ আলোচনায় বুঝা যাইতেছে প্রাকৃত চিত্ত যদি নিত্য ভগবৎকৈঙ্কর্য-প্রাপ্তিবাসনায় বাসিত থাকে তবে সাধকের তদনুরূপ সাধনপ্রাপ্তিতে এই চিত্তই প্রকৃতিলীন না হইয়া চিন্ময়তা প্রাপ্ত হয় এবং তখন উহাই নিত্য ধামে সাধকের দেহরূপে অভিব্যক্ত হয়। মনে রাখিতে হইবে, এই দেহ যেহেতু চিন্ময় সেইহেতুই স্বরূপতঃ ইহার চিন্ময়জীবের সহিত চিদংশে দেহদেহি-ভেদ নাই। আত্মা অবিকারী চৈতন্য, চিন্ময়দেহ তাহার চিচ্ছক্তির বিলাসরূপ বিকার—এইরূপ ব্যবদেশভেদ। এখানে দেখিতেছি ভক্তিবাসনা থাকিলে জীব যেমন শুদ্ধসত্ত্বোপাধিক হইয়া পরব্যোমে গতি লাভ করে, তাঁহার চিত্ত প্রকৃতি লীন হয় না; ঠিক যোগভাষ্যেও তদ্রূপ মুমুক্ষুর দ্বিবিধ চিত্ত দেখিতেছি—এক চিত্ত প্রকৃতিলীন হয়; 'প্রলয়ং গচ্ছতি'; অপর চিত্ত 'আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে'—আত্মার ন্যায় বিশুদ্ধ হইয়া অবস্থান করে, প্রলীন হয় না। আবার দেখিতেছি 'প্রকৃষ্ট সত্ত্ব বা শুদ্ধসত্ত্বোপাধিক' ঈশ্বর, ঈশ্বর থাকিয়াও মুক্ত। 'স সদৈব ঈশ্বরঃ সদৈব মুক্তঃ'। সূত্রেই পুনরায় দেখিতেছি ঈশ্বরানু-ধ্যান ব্যতিরেকে শুধু পুরুষকার দ্বারাই পুরুষগণ একতত্ত্বাভ্যাসাদি উপায়াবলম্বনে মুক্ত হইতেছেন এবং অপর দল শুধু পরমগুরু ঈশ্বরে ভক্তি-যোগে আত্মসমর্পণ দ্বারা ঈশ্বরপ্রসাদাৎ মুক্ত হইতেছেন। যাঁহারা ঈশ্বর

প্রসাদাৎ মুক্ত হইলেন তাঁহারা শুদ্ধসত্ত্বভাগী হইয়া তাঁহার ন্যায় মুক্তিই পাইবেন ইহাই তো স্বাভাবিক। তাহা হইলে ভাষ্যকারের এক জাতীয় চিত্ত প্রলীন হয়, অপর জাতীয় চিত্ত প্রলীন না হইয়া থাকিয়া যায়—এই উক্তিও সুসমঞ্জস হয়। আর এই সিদ্ধান্তের সমর্থনও আমরা হীনযানী বৌদ্ধ ও শাংকরসম্প্রদায় ভিন্ন প্রায় সর্বত্রই পাইতেছি। বস্তুতঃ এই দ্বিবিধ ধারা অতি সুপ্রাচীন কাল হইতেই প্রচলিত আছে। আমরা আলংকারিক আচার্যগণকেও দেখিতেছি রসাস্বাদ ব্রহ্মাস্বাদসহোদর বলিতেছেন। সেখানেও বাসনাশূন্য ব্যক্তিরা রসাস্বাদে অধিকারী নহেন। 'ন জায়তে তদাস্বাদো বিনা রত্যাদিবাসনাম্' ইত্যাদি নানা কথায় ইহাই বলা হইতেছে। ইহাদেরই উত্তরসূরিদের অন্যতম গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায়। বিদগ্ধমাধবে শ্রীপাদ রূপ গোস্বামী এই সম্প্রদায়কে রসিকসম্প্রদায় বলিয়াছেন। অচিন্ত্যভেদাভেদবাদও মূলতঃ আলংকারিকগণেরই। তাহা একটু অনুধাবন করিলে সকলেই বুঝিবেন। বৈষ্ণবদের ভাবদেহ, সিদ্ধদেহ, পঞ্চোপনিষন্মন্ত্র তনু, শৈব শাক্তগণের বৈন্দবদেহ বা শাক্তদেহ, বজ্রযানী বৌদ্ধদের বজ্রকায় এমন কি সাধারণভাবে মহাযানী বৌদ্ধদের বুদ্ধের কায়কল্পনাও এই জাতীয় তাৎপর্যই বহন করে। হীনযান হইতে মহাযানের পার্থক্যবীজও এইখানেই। পন্থী সাধক সমাজে মহাত্মা কবীর এই সিদ্ধদেহের বিস্তৃত বিচার করিয়াছেন। তাঁহার স্থূল, সূক্ষ্ম, কারণ, মহাকারণ, কৈবল্য এবং হংস ভেদে ষড়্‌বিধদেহের মধ্যে হংসদেহ পূর্বোক্ত সিদ্ধদেহের অনুরূপ। অধুনাতন চিন্তাশীলগণের মধ্যে ঋষি অরবিন্দের মতও এ বিষয়ে প্রণিধানযোগ্য। তিনিও চিত্ত (বুদ্ধিসত্ত্ব) প্রকৃতিলীন হইল এবং পুরুষ স্বরূপস্থ হইয়া পরমার্থ লাভ করিল, বা পঞ্চকোষবিবেকাদি দ্বারা আত্মা নির্বিশেষ ব্রহ্মজ্যোতিতে বিলীন হইল—এরূপ স্থিতিকে নিঃশ্রেয়স মনে করেন না। আমি অনির্বাণের দিব্যজীবনপ্রসংগ হইতে কিঞ্চিৎ উদ্ধৃত এস্থলে উপস্থাপিত করিতেছি। তাহা হইতে বুঝা যাইবে শ্রীঅরবিন্দেরও প্রকৃতি-পুরুষের এই আত্যন্তিক পার্থক্য অভিমত নহে। অনির্বাণ বলিতেছেন "পুরুষ-প্রকৃতির খুঁটিয়ে বর্ণনা পাই সাংখ্য দর্শনে।... সাংখ্যের তত্ত্বজিজ্ঞাসার শুরু আত্মবিশ্লেষণ দিয়ে।...দ্রষ্টা দৃশ্য থেকে পৃথক্; কিন্তু, সর্বত্রই কি তাই? বহিরিন্দ্রিয় দিয়ে যা দেখি তা থেকে আমি আলাদা; কিন্তু, অন্তরিন্দ্রিয় দিয়ে যা অনুভব করি তা থেকেও কি আমি আলাদা? ...সাংখ্যবাদী বলেন—হাঁ, তাই।...প্রকৃতির শক্তির তিনটি থাক—তার মূলে সাংখ্যের তিনটি গুণের ক্রিয়া। প্রথমে দেখি স্থূল সূক্ষ্ম পঞ্চভূতের শক্তি তাই দিয়ে গড়া বহির্দৃশ্য জড়ের জগৎ। তার মূলে তমোগুণের ক্রিয়া। তমঃ কিনা অন্ধকার—মধ্য রাত্র থেকে ভোর হওয়ার আগে পর্যন্ত যেমন। চেতনা যেখানে মূঢ়, আচ্ছন্ন। যদিও তার গভীরে আলোর তপস্যা চলছেই। তারপর

ফুটল প্রাণের শক্তি, জীবদেহে যা ধরা দিল ইন্দ্রিয়ের ক্রিয়ায়, তার মূলে সাংখ্যের রজোগুণ। রজঃ কিনা রক্তচ্ছটা আলো ফোটবার মুখে ঊষার অরুণিমা, আঁধার তরল হয়ে এসেছে যেখানে, কিন্তু চেতনা নিঃসংশয়ে স্পষ্ট হয়নি। তারও পরে ফুটে চলল চেতনার শক্তি—জীবের মনে, অহঙ্কারে, বুদ্ধিতে; তার মূলে সত্ত্বগুণের ক্রিয়া। কোনও কিছুর সত্তার নির্ভর যার পরে তাই তার 'সত্ত্ব'। সত্ত্ব অর্থ আত্মবস্তু বা মৌল উপাদান (essence) প্রকৃতির সত্ত্ব হল তার প্রকাশধর্ম—দিনের আলোর মত। পুরুষ দ্রষ্টা; কিন্তু, আলো ছাড়া তিনি দেখবেন কী। নিজেকে দেখতে নিজের মধ্যেই যে আলো ফোটে, তা নির্বর্ণ। তারই শুভ্রচ্ছটা প্রকৃতির শুদ্ধ সত্ত্ব, উপদ্রষ্টা পুরুষ তাকে সামনে দেখছেন। আলো-আঁধারের মাখামাখিই প্রকৃতির গুণলীলা সমস্ত জগৎ জুড়ে। দ্রষ্টা পুরুষ তার উর্ধ্বে—তিনি গুণাতীত, তিনি স্বয়ং জ্যোতিঃ।

এই হল উজান পথের খবর। প্রচলিত সাংখ্যের ইসারা এই পর্যন্তই। পুরুষ যেখানে বৈরাগী, অসঙ্গ প্রকৃতি হতে বিবিক্ত। কিন্তু এ হল সত্যের আধখানা। পূর্ণ সত্য হল উজান-ভাটার দুটি ধারা মিলিয়ে। যিনি অসঙ্গ, মুক্তির বীর্যে ও আনন্দে তিনিই আবার গুণভোক্তা। পুরুষ শুধু বিশ্বোত্তীর্ণ নন, পুরুষই আবার এই সব কিছু—"পুরুষ এবেদং সর্বম্"। প্রকৃতির তিনি শুধু উপদ্রষ্টা নন, তিনি তার অনুমন্তা, ভর্তা এবং ভোক্তাও। পূর্ণ প্রজ্ঞায় প্রকৃতি পুরুষের আত্মপ্রকৃতি। অবর্ণেরই বর্ণচ্ছটা। গভীরে ডুবে প্রকৃতি হতে পৃথক হ'তে হয়। অপরা-প্রকৃতির বশ্যতা হতে বাঁচবার জন্যে। কিন্তু সেই গভীরেই আত্মানুভব অতি সহজে ছড়িয়ে পড়ে বিশ্বাত্মভাবের অনুভবে। বিশ্বকে আত্মীয় বলে জানি যখন, তখন প্রকৃতিকে আর দূরে ঠেকিয়ে রাখতে পারি না। দ্রষ্টা আর দৃশ্য তখন আর দ্বৈত নয়—দ্বিদল। দ্রষ্টা নিজেকেই দেখছেন যেমন নিমেষে, তেমনি উন্মেষে। তাই পুরুষ যেমন চিন্ময়, প্রকৃতিও তেমন চিন্ময়ী। শক্তিলীলার পর্বে পর্বে পুরুষ-প্রকৃতির চিন্ময় নিত্যযোগ।"

অন্যত্র আরও স্পষ্ট ভাষায় আছে—"আত্মসচেতনা যখন চেতনার পরাক্ বৃত্তি হ'তে বিবিক্ত হয়ে স্বপ্রতিষ্ঠ হয়, তখন তাকে আমরা বলি সাক্ষিচৈতন্য। পরিপূর্ণ বিবেক হতে আসে বিশুদ্ধ দ্রষ্টৃত্ব বা স্বরূপে-অবস্থান। তার ফলে প্রকৃতির সঙ্গে চেতনার যোগ বিচ্ছিন্ন হ'য়েও যেতে পারে। কিন্তু, এটি একটিমাত্র কল্প। বিকল্পে সাক্ষিচৈতন্যের মাঝে প্রশাসনেরও একটা বেগ জাগতে পারে। এই প্রশাসনের সামর্থ্য আসে দ্রষ্টৃত্বের গভীরে নিহিত পরাপ্রকৃতির স্বতঃ-উৎসারিত স্ফুরত্তা (dynamism) হতে। এই থেকে শুরু হয় রূপান্তরের ধারা। দিব্য পুরুষ এবং দিব্যপ্রকৃতির সহযোগে এইটি নিষ্পন্ন

হয়। পুরুষ সেখানে স্বরাট্ এবং প্রকৃতি শুদ্ধ সত্ত্ব। স্বারাজ্যের নিগূঢ় আবেশে আধারের সর্বত্র শুদ্ধসত্ত্বের উন্মেষই হ'ল রূপান্তরের রহস্য"। বলা বাহুল্য, পরম পূজ্যপাদ এই দ্বিতীয় পক্ষকেই পতঞ্জলিসম্মত বলিতেন।

এ যাবৎ ভাষ্যের অক্ষরার্থ বিশ্লেষণে এবং তাহার সহিত শাস্ত্রান্তর সংবাদে বুঝিতে পারিলাম নির্বীজ সমাধি অবলম্বনে কৈবল্যপ্রাপ্তিতে, অথবা আরও নির্দোষ ভাবে বলি—নিঃশ্রেয়সপ্রাপ্তিতে, দুইটি পৃথক্ মার্গ ব্যবস্থিত আছে। এইবারে সূত্রস্বারস্যে দেখাইতে চেষ্টা করিব ঐ দ্বিবিধ প্রাপ্তির প্রতি সাধনও দ্বিবিধই ব্যবস্থাপিত হইয়াছে। এই সাধনদ্বয়ের একটি 'ভবপ্রত্যয়' এবং একটি 'উপায়প্রত্যয়'। সূত্র দুইটি এইরূপ— ১। ভবপ্রত্যয়ো বিদেহপ্রকৃতিলয়ানাম্, এবং ২। শ্রদ্ধাবীর্যস্মৃতিসমাধি-প্রজ্ঞাপূর্বক ইতরেষাম্। পূর্ব সূত্রের অবতরণিকাতে ভাষ্যকার বলিয়াছেন 'স খল্বয়ং দ্বিবিধঃ, উপায়প্রত্যয়ো ভবপ্রত্যয়শ্চ। তত্র উপায়প্রত্যয়ো যোগিনাং ভবতি'। আবার সূত্রভাষ্যমধ্যে প্রকৃতিলয় সম্বন্ধে বলিয়াছেন—'তথা প্রকৃতিলয়াঃ সাধিকারে চেতসি প্রকৃতিলীনে কৈবল্যপদমিবানুভবন্তি, যাবন্ন পুনরাবর্ততে অধিকার-বশাৎ চিত্তমিতি'। ভাষ্যার্থ এইরূপ—এই নির্বীজ সমাধি দ্বিবিধ—'উপায়প্রত্যয়' ও 'ভবপ্রত্যয়'। তাহার মধ্যে উপায়প্রত্যয় যোগীদের। আর যাঁহারা প্রকৃতিলয় তাঁহাদের সাধিকার চিত্ত প্রকৃতিলীন হইলে কৈবল্যপদের অনুভবের ন্যায় অনুভব হইতে থাকে, যতদিন পর্যন্ত না তাঁহাদের চিত্ত অধিকারবশতঃ পুনরাবর্তিত হয়। সূত্রে উল্লিখিত এবং ভাষ্যে বিদেহ দেব বলিয়া ব্যাখ্যাত ভবপ্রত্যয়াবলম্বীদের সম্বন্ধে এখানে আলোচনা নিষ্প্রয়োজন; কারণ, আমাদের আলোচ্য বিষয় প্রকৃতিলয়। প্রত্যয় অর্থ-কারণ। ভবপ্রত্যয় অর্থ ভব যাহার কারণ। সেইরূপ শ্রদ্ধাবীর্য, স্মৃতি, সমাধি এবং প্রজ্ঞা যে অসম্প্রজ্ঞাতের কারণ—তাহাকেই উপায়প্রত্যয় অসম্প্রজ্ঞাত বলে। ভব অর্থ নানা টীকাকার নানারূপ করিয়াছেন। এবিষয়ে ঐকমত্য নাই। বাচস্পতি বলেন 'ভব' অবিদ্যা। ভোজরাজ এবং বিজ্ঞানভিক্ষুর মতে ভব অর্থ যথাক্রমে সংসার এবং জন্ম। মনে রাখিতে হইবে অসম্প্রজ্ঞাত সমাধিরই দ্বৈবিধ্যের কথা এখানে বলা হইতেছে। ভবপ্রত্যয় এবং উপায়-প্রত্যয়—দ্বিবিধ অসম্প্রজ্ঞাত বা নির্বীজ সমাধি। যে ব্যাখ্যাই যিনি করুন অসম্প্রজ্ঞাত সমাধির সহিত সামঞ্জস্য রাখিয়া তাঁহাকে ব্যাখ্যা করিতে হইবে। এ স্থলটি অত্যন্ত জটিল। ভাষ্যকার সূত্র স্পষ্টার্থক মনে করিয়াই হউক, যে কারণেই হউক—এ বিষয়ে কাহারও কোনও প্রকার সন্দেহ হইতে পারে তাহা সম্ভবতঃ মনে করেন নাই। এইজন্য দ্বিবিধ অসম্প্রজ্ঞাতের তুলনা-মূলক ব্যাখ্যা করেন নাই। আমিও স্বকীয় বিচার প্রয়োগে ভাষ্য ব্যাখ্যা করিয়া ঐ পার্থক্য প্রদর্শন করার চেষ্টা করিব না। আমি আমার পরমপূজ্যপাদ

আচার্যের ব্যাখ্যাশৈলী প্রদর্শন করিতে প্রবৃত্ত হইয়াছি। সে কাজ তাঁহারই লেখ হইতে উদ্ধৃতিমাত্র দ্বারা সম্পন্ন করিব।

"In the lowest stage of spiritual perfection Yoga may be described in a language which would represent it as the withdrawal of the senses from the external world and their convergence in the mind itself and its consequent unity, as it were, with the individual self from which it appears as distinct only through its workings. When the mind ceases to be active its distinctness as an entity vanishes altogether. But a final and culminating perfection of Yoga does not manifest itself even at this stage, which represents the standpoint of Patanjali and his school. For with the individual left as separate from the Universal and the Supreme, the higher function of Yoga cannot be stated to have been fulfilled........................

The mind cannot be dispensed with before it has been pressed into service. What is really needed is that it should be purged and purified and then enlightened. The light having once dawned on the mind, the mind is merged in it and the light alone remains which becomes then the adjunct of the lower spirit and marks its attainment of self-consciousness......But the practical difficulty is that as soon as the mind which is always illumined by the spirit behind it, loses touch with the object which impress it a new or with its old impressions, it loses its luminous nature and sinks into the unconscious. And for its purification such loss of touch is indispensable. The required solution consists in the purification of the mind with its consciousness and luminosity retained, that is in the revelation of the pseudo-eternal form of the Light which stands fixed behind the Subtle Body. Call it by the name of the Mental Body, Celestial Body (দিব্যদেহ) Ideal Body (ভাবদেহ) or by any name, it is a marvellous acquisition. It is a form of Perpetual Freshness and Ideal Beauty radiant with a sweet halo shining

above the mists of passions and the incessant fluz of Time, and is eternally free from decay and death." একটু পূর্বেই উল্লিখিত 'sinks into the unconscious' এই অংশের নিমিত্ত একটি পাদটীকা আছে। তাহাও তাঁহার আশয়ের বোধসৌকর্যার্থ এস্থলে উদ্ধৃত করিতেছি। 'That the cessation of the modalities of the Mind is in itself no criterion of wisdom is recognised by all the Shastras and by the people who have some experience of the path. The system propounded by Patanjali makes a clear cut distinction between the cessation due to physiological or even psychological causes ভবপ্রত্যয় অসম্প্রজ্ঞাত সমাধি) and that which follows as a matter of course from the rise of intuition or প্রজ্ঞা (উপায়প্রত্যয় অসম্প্রজ্ঞাত সমাধি): Intuition is the legitimate offspring of the......Samprajnata Samadhi which developes itself steadily and through continued practice from proper Sadhanas (উপায়) viz. Sraddhā, Virya & Smṛti. The ascending courses of this Samadhi serve to clarify the intuition and liberate it from the discursive elements of the lower nature. The purity of Intuition implies an effacement of all the Samskāras and inhibition of all the Vṛttis and its own disappearance in the end. This is Yoga proper from the stand point of Patanjali, in which the individual spirit standing on itself becomes the witness of the Nature, in itself and in its becoming (though the process of becoming for the obscuring subject has stopped). The Buddhists also were aware of this distinction in Nirodha. The difference between the Pratisamkhyā Nirodha and the Aprati-Samkhyā Nirodha which has been described with such details in general treatises of some of the Buddhists sects is in reality this very difference in another shape." ("Life of a Yogin". Sarasvati Bhavana Studies).

এই প্রসঙ্গে আরও বলি যোগ এই শব্দটিতে অভিনিবেশ করিলেও বুঝিতে পারি প্রাচীনকালে শব্দটি যুক্ত হওয়া অর্থেই ব্যবহৃত হইত। উপনিষদে, বিশেষতঃ মহাভারতেও এই অর্থেই যোগ শব্দের প্রয়োগ দেখা

যায়। 'সংযোগ যোগ ইত্যুক্তো জীবাত্মপরমাত্মনোঃ'—ইহা আসমুদ্রহিমাচল সর্বত্র প্রসিদ্ধ কথা। পুরাণাদিতে এই জাতীয় উক্তি ভূরিশঃ দৃষ্ট হইয়া থাকে। নিরোধ অর্থ বিয়োজন, সংযোজন নহে; অতএব, সেই নিরোধকে যোগ বলাতে বুঝা যাইতেছে অতি প্রাচীনকাল প্রবৃত্ত যোগ শব্দটি তিনি গ্রহণ করিয়াছেন। নিরোধ বিয়োজন হইলেও জীবাত্ম-পরমাত্মযোগরূপ সাধ্যের সাধন হওয়াতে লক্ষণাদ্বারা যোগশব্দও সাধনবাচক হইয়া চিত্তবৃত্তি-নিরোধরূপ সাধনাকে বুঝাইতেছে। সাধ্য জীব-পরযোগ। তাহার সাধন অর্থাৎ ফলপ্রাপ্তিতে অন্তিম ব্যাপার বা করণ চিত্তবৃত্তির আত্যন্তিক নিবৃত্তি। অতএব, সাধ্য ও সাধন উভয়ই যোগশব্দবাচ্য।

সমাধিপাদের পঞ্চমসূত্রের ভাষ্যে যে "আত্মকল্প" হইয়া চিত্তের অবস্থানের বিষয় বলা হইয়াছে সেই স্থলে আত্মকল্প অর্থ করা হইয়াছে আত্মার ন্যায় শুদ্ধিসম্পন্ন। রজ এবং তমই চিত্তের অশুদ্ধি; কারণ, একটি দ্বারা বোধ আচ্ছন্ন হয় এবং অপরটি দ্বারা বিক্ষেপের সৃষ্টি হয়। এই দুইটিই মোক্ষমার্গে চিত্তের প্রতিকূল। পক্ষান্তরে সত্ত্বগুণ প্রকাশধর্মক হওয়াতে গুণত্বসাম্যে অপর দুইটির সজাতীয় হইয়াও চিত্তের বন্ধনিবৃত্তিতে আনুকূল্যই করিয়া থাকে; বেদান্তমতে যেমন বেদাদি শাস্ত্র মিথ্যাকোটিনিবিষ্ট হইয়াও সত্য ব্রহ্মস্বরূপ স্থিতিতে সহায়ক হয়। বস্তুতঃ "নির্বিচারবৈশারদ্যেঽধ্যাত্ম প্রসাদঃ" এই সূত্র ভাষ্যে 'অশুদ্ধ্যাবরণমল' বলিতে রজ এবং তমঃকেই স্পষ্টতঃ বুঝান হইয়াছে। চিত্ত রজস্তমোলেশশূন্য শুদ্ধ সাত্ত্বিক বৃত্তিযুক্ত হইলে আত্মার ন্যায় শুদ্ধ হয়। তখন শুদ্ধ সাত্ত্বিক বৃত্তিও বিনষ্ট হইলে চিত্ত স্বপ্রকৃতিতে প্রলীন হয়। অথবা সত্ত্ব আরও প্রকর্ষপ্রাপ্ত হইয়া (ঈশ্বরীয় উপাধির ন্যায়) পুরুষের চিচ্ছক্তিতে পরিণত হয়—ইহা পূর্বে বলা হইয়াছে। দ্বিতীয় পক্ষেই পতঞ্জলির স্বারস্য—(ইহা পরমপূজ্যপাদের প্রবন্ধ হইতে সমুদ্ধৃত দ্বারা দেখাইয়াছি)। কৈবল্যের প্রাক্‌ক্ষণীয় হেতু নির্দেশ করিতে যাইয়াও দেখিতেছি পতঞ্জলি সত্ত্ব এবং পুরুষের শুদ্ধিসাম্যের কথাই বলিতেছেন। চিত্ত প্রকৃতিলীন হওয়ায় পুরুষ 'কেবল' হয়; অতএব, তাঁহার কৈবল্য হয়—এইরূপ বলাই তো স্বাভাবিক। তাহা না বলিয়া বলিলেন "সত্ত্বপুরুষয়োঃ শুদ্ধিসাম্যে কৈবল্যম্‌" অর্থাৎ চিত্ত-সত্ত্ব এবং পুরুষের যখন শুদ্ধির সমতা হয় তখনই পুরুষের কৈবল্য সাধিত হয়। এই স্থলেও শুদ্ধিসাম্যের কথা বলায় পঞ্চম সূত্রীয় পক্ষান্তর 'আত্মকল্পেন ব্যবতিষ্ঠতে'—এই ভাষ্যাংশের সহিত সামঞ্জস্য রাখিতে হইলে এই পক্ষেই পতঞ্জলির স্বরস—ইহা বলিতে হয়। এই পক্ষের সহিতই যোগদর্শনে বিহিত ঈশ্বর-প্রণিধানেরও বিশেষ সম্বন্ধ। সে সব বিষয় পূর্বে বিশেষভাবে আলোচিত হইয়াছে।

বস্তুতঃ পরমপূজ্যপাদ সাধনমার্গকে সামান্যতঃ বিশেষ দুইটি ভাগে ভাগ করিতেন—একটি যোগমার্গ এবং অপরটি বিয়োগ- (অথবা বিবেক) মার্গ। বিবেকমার্গ সাংখ্যীয়দের—ইহা প্রসিদ্ধই আছে। শাঙ্করবেদান্তীরাও বিবেকমার্গানুগামী। পঞ্চকোষবিবেকাদি সাধন সেখানকার প্রসিদ্ধ কথা। এই দুইটি মার্গ সম্বন্ধে একটি প্রবন্ধে গুরুজী তাঁহার বক্তব্য বিশেষভাবে পরিস্ফুট করিয়াছেন। আমি মূল হিন্দী প্রবন্ধ হইতে অনুবাদ করিয়া অপেক্ষিত অংশ এখানে উদ্ধৃত করিয়া দিতেছি। তাহা হইতেও পতঞ্জলির বা যোগীর সাধনমার্গ বিয়োগমার্গ বা শুদ্ধ বিবেকমার্গ হইতে পৃথক্ ইহা বুঝা যাইবে।

"যোগ এবং বিয়োগমার্গে যে ভেদ আছে সে বিষয়ে সাধারণ পাঠকের কোন বিশেষ ধারণা আছে—এরূপ মনে হয় না। অবশ্য আত্যন্তিক পরমার্থ-দৃষ্টিতে কোনপ্রকার ভেদ নাই—ইহা সত্য; তথাপি, ব্যবহারিক ভূমিতে পরস্পরের মধ্যে ভেদ দৃষ্ট হয় এবং সেই ভেদ অনুসারে সিদ্ধিতেও ভেদ হইয়া থাকে। সাধারণতঃ যে অবস্থায় জীব সংসারে পরিভ্রমণ করে তাহাতে স্থূল এবং সূক্ষ্মভাব মিশ্রিত থাকে। শুধু ইহাই নহে, সূক্ষ্মভাবে স্থূলের অংশ এবং স্থূলভাবে সূক্ষ্মের অংশ অনিবার্যরূপেই ওতপ্রোত থাকে। বিশুদ্ধ দৃষ্টিতে দেখিলে বুঝা যাইবে, ইহারা পরস্পরকে ছাড়িয়া থাকিতে পারে না। কাঠ, তিল এবং দুধে যেমন যথাক্রমে অগ্নি, তৈল এবং ঘৃত থাকে; তেমনি স্থূলের ভিতর প্রচ্ছন্নভাবে সূক্ষ্ম তত্ত্ব নিহিত থাকে। ক্রিয়াবিশেষের দ্বারা স্থূল তত্ত্ব হইতে সূক্ষ্ম তত্ত্ব পৃথক্ করিয়া লইতে হয়। সাংখ্যাদি শাস্ত্রানুমোদিত সাধন-প্রণালী এই বিয়োগ অথবা বিবেক-মার্গের পক্ষপাতী। বেদান্তের পঞ্চকোষ বিবেকও একপ্রকারে বিবেক পথেরই অন্তর্গত। যোগীরা বলেন এই বিয়োগ পূর্ণরূপে সিদ্ধ হইলে পুনঃ উভয়ের মধ্যে যোগস্থাপনের আবশ্যক হয়। বিয়োগসাধন দ্বারা পরস্পর পৃথক্ রূপে যে পদার্থদ্বয়ের উপলব্ধি হয়, বাস্তবিক পক্ষে উহারা পৃথক্ পদার্থ নহে। মূলভূত এক পরম পদার্থেরই পৃথক্ আভাস মাত্র। তত্ত্বের উপলব্ধি যোগপ্রক্রিয়ার অবলম্বন ভিন্ন সম্ভব হয় না। স্থূল এবং সূক্ষ্ম পরস্পর আশ্লিষ্ট হইয়া যখন এক পরম পদার্থে পরিণত হয়, তখনই বুঝা যায় যে এক অদ্বয় ভাব হইতেই স্থূল এবং সূক্ষ্ম দুইটি ভাব বিকশিত হইয়াছে।

দৃষ্টান্তস্বরূপ সর্বসাধারণের বোধযোগ্য ভাষাতে একটি তত্ত্বের উল্লেখ করা যাইতেছে। যাঁহাদের শাস্ত্রজ্ঞান আছে এবং যাঁহারা আধ্যাত্মিক বিষয়ে কিঞ্চিন্মাত্রও অভিজ্ঞ তাঁহারা জানেন যে, জীবের স্থূল শরীরের ন্যায়ই অপর একটি সূক্ষ্ম শরীরও আছে। এই সূক্ষ্ম শরীর স্থূল শরীরের সহিত এত

ঘনিষ্ঠভাবে আশ্লিষ্ট যে সুদীর্ঘকালের অভ্যাস ভিন্ন মনুষ্য কেবল ইচ্ছামাত্রই ইহাকে স্থূল শরীর হইতে পৃথক্ করিতে পারে না। কিন্তু পৃথক্ না করিতে পারিলেও অনেক কারণেই সে সহজেই ইহার পৃথক্ হওয়ার অনুভব করিতে পারে। স্বপ্নাদি দশায় অথবা জীবিত দশার কোন কোন অনুভূতিতে এবং সূক্ষ্মদর্শি দ্বারা পরিদৃষ্ট মৃত্যুকালীন অনুভবে সূক্ষ্ম শরীরের পৃথক্ সত্তা স্পষ্টতঃই অনুভব হইয়া থাকে। যেরূপ ঘানিতে মন্থন প্রক্রিয়া দ্বারা তিল হইতে তৈল বাহির করা যায়, সেইরূপ প্রক্রিয়া দ্বারা স্থূল হইতেও সূক্ষ্ম শরীরকে পৃথক্ করা যায়। সম্পূর্ণরূপে না হইলেও সকলেরই, অন্ততঃ আংশিকরূপেও এই অনুভব হইতে পারে। এই অবস্থায় স্থূল শরীর কাঁকর পাথরের মত অকর্মণ্যবৎ পড়িয়া থাকে এবং সূক্ষ্ম উহা হইতে বাহির হইয়া নানা স্থানে ঘুরিয়া ফিরিয়া পুনরায় যখন স্থূল শরীরে প্রবেশ করে তখন উহা চৈতন্য প্রাপ্ত হয় এবং পূর্ববৎ উহাতে জ্ঞানক্রিয়ার সঞ্চার হইতে থাকে। এই সূক্ষ্ম শরীর ভৌতিক আবরণ দ্বারা প্রতিরুদ্ধ হয় না এবং স্থূল জগতের কোন নিয়মও বিশেষরূপে ইহার উপর প্রভাব বিস্তার করিতে পারে না। কোন কোন যোগী ঘরের ভিতর বন্ধ থাকিয়া এবং স্থূল শরীর যথাযথভাবে স্থানস্থিত রাখিয়া সূক্ষ্ম শরীর দ্বারা ঘরের দেওয়াল প্রভৃতি আবরণাত্মক বেষ্টন ভেদ করিয়া বহির্জগতে ভ্রমণ করিতে পারেন। এই অবস্থায় যোগীর স্থূল শরীর নিষ্ক্রিয় অবস্থায় গৃহে আবদ্ধ থাকে। যে কোন মানুষ তাহার ইন্দ্রিয় দ্বারা এই স্থূল শরীরের প্রত্যক্ষ অনুভব করিতে পারে। এই দৃষ্টান্তে ইহাই স্পষ্ট হইতেছে যে, যে শরীর ঘরে আবদ্ধ থাকে তাহা স্থূল শরীর এবং যাহা শরীর হইতে বাহির হইয়া এদিক-ওদিক বিচরণ করিয়া থাকে উহা সূক্ষ্ম শরীর। দুইটি শরীর পরস্পর সম্বন্ধ হইলেও তাহারা পৃথক্। এই যে পার্থক্য—ইহা বিয়োগমার্গ দ্বারা উপলব্ধ হয়।

পরন্তু এমন একটি অবস্থাও আছে যাহাতে পূর্বোক্ত শরীর স্থূল অথবা সূক্ষ্ম ইহা নির্ণয় করা কঠিন হয়; কারণ এইরূপও দেখা যায় যে কোন যোগী ঘরের ভিতর বন্ধ থাকিয়াও যখন বাহিরে আসেন তখন তাঁহার স্থূল শরীর পূর্বের ন্যায় আসনে স্থিত থাকে না; অর্থাৎ তিনি সমস্ত শরীর লইয়াই বাহিরে যান এবং স্বেচ্ছায় ভ্রমণ করিয়া থাকেন। এমন কি কাহারও কাহারও দৃষ্টিপথেও পতিত হন। যে শরীর লইয়া তিনি ঘরের দেওয়াল প্রভৃতি আবরণ ভেদ করিয়া বাহিরে যান তাহা লৌকিক স্থূল শরীর নহে; কারণ, তাদৃশ শরীর প্রতিঘাতধর্মবিশিষ্ট দেওয়াল ভেদ করিয়া আগে যাইতে সমর্থ হয় না। আবার উহা যে সূক্ষ্ম শরীর নহে তাহাও নিশ্চিত। যদি উহা সূক্ষ্ম শরীরই হইত তাহা হইলে স্থূল শরীর নিষ্ক্রিয়রূপে আসনে

পড়িয়া থাকিত। যোগীরা তাদৃশ দেহকে সিদ্ধ দেহ বলিয়া থাকেন। এই-প্রকার সিদ্ধি স্থূল ও সূক্ষ্মের পরস্পরের অত্যন্ত ঘন সংশ্লেষণে উৎপন্ন হয়। ইহাতে স্থূল এবং সূক্ষ্ম—উভয়েরই ধর্ম দৃষ্টিগোচর হইয়া থাকে। এই কারণে এক হিসাবে ইহাকে স্থূলও বলা যায়, আবার সূক্ষ্মও বলা যায়। বস্তুতঃ উহা স্থূলও নহে, সূক্ষ্মও নহে। এই অবস্থা প্রাপ্ত করিতে হইলে যোগমার্গের অবলম্বন আবশ্যক হয়। বলা বাহুল্য যে প্রারম্ভেই এই প্রকার যোগাবলম্বন সম্ভবপর নহে। প্রথম বিয়োগমার্গের সাধনা দ্বারা মিশ্র সত্তার অভ্যন্তরস্থিত উভয় সত্তাকে পৃথক্ করিয়া লইতে হয়। তারপর যোগমার্গের সাধনা দ্বারা পুনঃ দুইটিকে মিলাইয়া এক করিয়া লইতে হয়। "(যোগ কা বিষয় পরিচয়", কল্যাণ-যোগাঙ্ক)।

এতাবৎ প্রবন্ধে পাতঞ্জল মুক্তি সম্বন্ধে উদ্ধৃতি প্রভৃতি দ্বারা যাহা প্রতিপন্ন করার চেষ্টা হইয়াছে এবং যাহা পরমপূজ্যপাদ কবিরাজজীর সূত্র-ভাষ্যের প্রত্যক্ষর ব্যাখ্যামূলক বলিয়া প্রতিজ্ঞাত—তাহা দ্বারা আশা করা যায় পাঠকগণের যোগমার্গ এবং বিয়োগমার্গের বৈলক্ষণ্য বুঝিতে কষ্ট হইবে না। ইদানীন্তন সাংখ্যাচার্যগণের মূর্ধন্য কপিলাশ্রমীয় 'হরিহরানন্দ আরণ্য। তিনি সাংখ্যসিদ্ধান্ত এবং যোগসিদ্ধান্তের মধ্যে কিঞ্চিন্মাত্র ভেদও স্বীকার করেন না। এতাদৃশ সাংখ্যাচার্যেরও উভয় মতে প্রাচীন সাধনপদ্ধতির বৈশিষ্ট্যে সম্মতি আছে; কারণ, তিনি তাঁহার যোগদর্শনের ভূমিকাতে লিখিয়াছেন—"যাঁহারা কেবল তত্ত্ব নিদিধ্যাসন করিয়া এবং বৈরাগ্যাভ্যাস করিয়া আত্ম সাক্ষাৎকার করিতেন তাঁহারা সাংখ্য। এবং যাঁহারা তপঃ স্বাধ্যায় ও ঈশ্বরপ্রণিধানরূপ ক্রিয়াযোগক্রমে আত্ম সাক্ষাৎকার করিতেন তাঁহারা যোগ-সম্প্রদায়ী। মহাভারতের সাংখ্যযোগসম্বন্ধীয় একটি সংবাদের ইহাই সারমর্ম।" বস্তুতঃ আমরাও পরমপূজ্যপাদের অন্তেবাসিগণ তাহাই বলি এবং আমরা আরও বলি ঐ দুই পথই যোগসূত্রের ভবপ্রত্যয় ও উপায়প্রত্যয়।

স্বল্পাকার প্রবন্ধে অতি গম্ভীর এবং বহু বিতর্কিত বিষয়ে নিঃসন্দিগ্ধ সিদ্ধান্ত বলা দুষ্কর। জিজ্ঞাসু পাঠকগণ নানা শঙ্কার সম্মুখীন হইবেনই। সম্ভাব্য সমস্ত পূর্বপক্ষ নিরসনপূর্বক সিদ্ধান্ত বলিতে হইলে বিরাট এক গ্রন্থ হইবে—নিঃসন্দেহ। সে কাজ একটি প্রবন্ধের নহে। আমি পরম-পূজ্যপাদের সূত্রভাষ্য ব্যাখ্যার শৈলীমাত্র প্রদর্শন করিতে উদ্যত। এই কাজ তাঁহার উদ্ধৃতি দ্বারাই সমাধান করিয়াছি। অবশ্য সুদীর্ঘদিন তাঁহার চরণোপান্তে বসিয়া যে সব অমূল্য রত্ন আহরণের সৌভাগ্য পাইয়াছিলাম, আমার সংস্পর্শদোষে মালিন্যপ্রাপ্ত সেই সব রত্নরাজি দ্বারা গুম্ফিত কণ্ঠহারের ঔজ্জ্বল্য সম্পাদনের জন্যই তাঁহার উক্তির উপন্যাস করিয়াছি। তত্ত্বজিজ্ঞাসুর নানাবিধ শঙ্কা উঠিবেই এবং শঙ্কাই তো তাদৃশজনের

সুসিদ্ধান্তের দ্বার। মেধাবী অকপট তত্ত্বজিজ্ঞাসু উহাপোহ প্রয়োগেই সমস্ত গ্রন্থি বিদলনপূর্বক অভীষ্টলাভ করিতে পারেন——ইহাই আমার গুরুমহারাজেরও সদুপদেশ।

আর একটি কথা বলিয়া প্রবন্ধের উপসংহার করিব। আমি একদিন প্রসঙ্গতঃ জিজ্ঞাসা করিয়াছিলাম, পতঞ্জলির মুক্তিবিষয়ক সিদ্ধান্ত যদি সাংখ্য-সিদ্ধান্তের সহিত অভিন্ন না হয় তাহা হইলে ঐ কথা তিনি স্পষ্টতঃ সবিস্তারে বলেন নাই কেন? উত্তরে বলিয়াছিলেন, ঐ বিস্তার শাস্ত্রান্তরে আছে, ঠিক সাংখ্যানুগত থাকিয়া প্রধানতঃ সাংখ্যীয় গ্রন্থেই ঐ ভেদ স্পষ্টতঃ দেখাইতে ইচ্ছা করেন নাই। যোগীসম্প্রদায়ও মূলতঃ শৈব এবং শৈবাগমেই পুঙ্খানুপুঙ্খরূপে উহা বিশ্লেষিত হইয়াছে। 'ঈশ্বর', 'ভগবান্' প্রভৃতি শব্দ সমার্থক হইলেও প্রত্যেকটি শব্দের ইতিহাস পৃথক্। সে দিক দিয়াও ঈশ্বর শব্দটি শৈবমূলক। ঈশ্বর, মহেশ্বর, যোগীশ্বর প্রভৃতি শিবেরই বাচক শব্দ। মহাকবি কালিদাসও বলিয়াছেন—'ঈশ্বর শব্দটি অনন্যসাধারণ শিববাচক'। পরমগুরুর উল্লেখ করিতেও পতঞ্জলি সেই ঈশ্বর শব্দটিও প্রয়োগ করিয়াছেন। হরিভদ্রের ষড়্দর্শনসমুচ্চয়ের টীকায় রাজশেখর সাংখ্যগণকে 'নারায়ণপরাঃ' বলিয়াছেন এবং সাথে সাথেই যোগিগণকে বলিয়াছেন—'ঈশ্বরদেবতাঃ'। আবার অন্য সময় অন্য প্রসঙ্গে দৃষ্টান্তস্বরূপ গুরু মহারাজ বলিতেন 'দেখ, প্রত্যেক শাস্ত্রেরই একটা মর্যাদা আছে; যেমন Atom নামক অণু Chemistry তে মৌল; অতএব, অবিভাজ্য; কিন্তু উহাই Physics এ-বিভাজ্য। সেইপ্রকার, একশাস্ত্রে আচার্য যাহা বলেন নাই, বা সংক্ষেপে বলিয়াছেন তাহাই আবার তিনি অন্য শাস্ত্রে সবিস্তারে বলিয়া থাকেন। ইহাতে তাঁহার ন্যূনতা হয় হয় না।'

পরিশেষে নিবেদন ১৯৩৭ সালে আমাকে তিনি যোগদর্শনের পাঠ দিয়াছিলেন। কত অভিনব কথাই যে বলিতেন, বৌদ্ধ, জৈন, শৈব, বৈষ্ণব, ভারতীয়, অভারতীয়—কত বিষয়েরই যে অবতারণা করিতেন তাহার ইয়ত্তা নাই। আমি নিতান্ত জড়বুদ্ধি, উহা গ্রহণ করিয়া ধরিয়া রাখিবার শক্তি আমার ছিল না। তাই হয়তো কোথাও তাঁহাকে ঠিক বুঝাইতে সমর্থ হই নাই। সেই ত্রুটির জন্য সহৃদয় পাঠকগণ আমাকেই দায়ী করিবেন। সেই ক্ষণজন্মা মহাপুরুষের প্রতি যেন কেহ কোন কটাক্ষ না করেন—ইহাই করজোড়ে প্রার্থনা করিয়া বিরত হইলাম।

---

# ভারতীয় চিন্তাদর্শন ও গোপীনাথ কবিরাজ


**ডক্টর বিশ্বনাথ ভট্টাচার্য,**

অধ্যাপক, সংস্কৃত বিভাগ, হিন্দু বিশ্ববিদ্যালয়, বারাণসী


ভারতবর্ষীয় আর্য চিন্তাধারার বহুবিধ বৈশিষ্ট্যের মধ্যে তত্ত্বানুসন্ধিৎসা অন্যতম। বিশ্ব-সভ্যতার প্রায়-উষাকালে ভারতীয় বৈদিক মনীষী সমগ্র বিশ্ব-সংসারকে দেবতার অমর অজর কাব্যরূপে অনুভব করেছেন,* অনুভব করেছেন বিশ্বময় ও বিশ্বাতীত সত্যরূপে সহস্রশীর্ষা পুরুষকে,† খুজে বের করেছেন সকল বৈচিত্র্যের অন্তরালে অবর্ণ এককে,‡ শ্রেয় ও প্রেয়ের বিশ্লেষণ করে মৃত্যু তীর্ণ ক'রে অমৃতপ্রাপ্তির পথ দেখেছেন বিদ্যায়,¶ অনুভব করেছেন বিশ্বপ্রপঞ্চের আনন্দমূলকতা § আর প্রেরিত করেছেন মানুষমাত্রকে সেই আনন্দকে অব্যবহিতরূপে উপলব্ধি করতে যা না থাকলে মানুষ শ্বাসপ্রশ্বাস নিতেও উৎসাহ পেত না।** ভাবনার এই গম্ভীরতা ও ব্যাপ্তি জাগতিক অন্যান্য সভ্যতাবিকাশের পৃষ্ঠভূমিতেই শুধু বিস্ময়াবহ নয়, কিন্তু এই ভাবনার মূলে স্বানুভবের নিশ্চলতা ও দার্ঢ্য অবশ্যই অনন্যসামান্য—যার ফলে এ ভাবনা সঞ্চারিত হয়েছে কাল থেকে কালান্তরে, দেশ থেকে দেশান্তরে।

তত্ত্ব, অর্থাৎ যা আরোপিত নয়, তাকে মানুষ বহু মরীচিকার পেছনে ছোটায় ক্লান্ত হয়ে সর্বদেশেই উপলব্ধি করার সাধনা করেছে, কিন্তু ভারত-বর্ষের এই সাধনায় একটি বৈশিষ্ট্য দেখা যায়। সুপ্রাচীন উপনিষৎকালেই ভারতবর্ষ প্রমাণ হিসেবে মহত্ত্ব দিয়েছে স্বানুভবকে, যে স্বানুভব স্বয়ংক্রিয়—অন্য কোনো স্থিতির প্রতিক্রিয়া নয়, সুতরাং স্বভাবপ্রেরিত। বিপত্তি বা ঈর্ষার প্রভাবে যে নির্বেদ জাগে তাকে যেমন স্থায়ী ভাব বলা চলে না তেমনই প্রতিক্রিয়াহেতুক তত্ত্বানুসন্ধানও বাস্তবিক তত্ত্বানুসন্ধান বলে গণ্য হতে পারে না। তত্ত্বের প্রতি এই স্বাভাবিক আকর্ষণ মীমাংসা, বেদান্ত, সাংখ্য প্রভৃতি

---

* দেবস্য পশ্য কাব্যং ন মমার ন জীর্যাতি। অথর্ব০ X.৮.৩২.

† সহস্রশীর্ষা পুরুষঃ সহস্রাক্ষঃ সহস্রপাৎ। স ভূমিং বিশ্বতো বৃত্বাত্য-তিষ্ঠদ্দশাঙ্গুলম্ ঋগ্০ X.৯০.১.

‡ য একোঽবর্ণো বহুধা শক্তিযোগাদ্বর্ণাননেকান্ নিহিতার্থো দধাতি। ..................——শ্বেতাশ্বতর VI ১.

¶ অবিদ্যয়া মৃত্যুং তীর্ত্বা বিদ্যয়ামৃতমশ্নুতে॥ ঈশ০ ১১.

§ আনন্দাদ্ধ্যেব খল্বিমানি ভূতানি জায়ন্তে। তৈত্তিরীয়০ ভৃগুবল্লী.৬.

** কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ, যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ। তৈত্তিরীয়. আনন্দবল্লী.৭.

দর্শনের স্বতন্ত্র প্রস্থানরূপে বিকশিত হবার পূর্বে বলবত্তর ছিল বলা যায়, যার অন্যতম প্রমাণ বৈদিক চিন্তায় সর্বত্র স্বানুভবের মহত্ত্ব। এই স্বানুভবের আলোকেই মনীষীরা এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন যে তত্ত্ব, তত্ত্বের জ্ঞান ও জ্ঞাতা পরিণামে অভিন্ন। ব্রহ্মবিদ্ ব্রহ্মৈব ভবতি'—তারই ঘোষণা।

স্বানুভবের আলোকে তত্ত্বানুসন্ধান ও তত্ত্ববিনিশ্চয় এই মৌলিক ভিত্তি-ভূমিতে প্রতিষ্ঠিত হয়ে ভারতীয় মনীষা সর্ববিষয়ের বিচারে প্রবৃত্ত হয়েছে দেখা যায়। এটা বিস্ময়কর হলেও সত্য যে পঞ্চেন্দ্রিয়গ্রাহ্য শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধ যাই হোক না কেন, অনুভবের কোনো ক্ষেত্রেই তত্ত্বদৃষ্টিবিরহিত হয় নি। বৈখরী বাণীর অনন্ত বিলাসকে ফুটিয়ে তুলেছে যা, তাকে গুহাহিত নাদরূপে অখণ্ডবোধে অনুভব করেছেন শব্দবিদ্‌গণ; প্রিয়স্পর্শকে প্রিয়জনের সীমায় বেঁধে না রেখে পরমপ্রিয়ের অন্তহীন আসঙ্গে পৌঁছে দিয়েছেন স্পর্শতত্ত্বজ্ঞগণ; সৃষ্টির প্রতিটি কণায় রূপমাধুরীর অন্তহীন প্রকাশে বিমুগ্ধ দৃষ্টির সার্থকতা খুঁজে পেয়েছেন রূপমর্মজ্ঞেরা সেই রূপরাশিতে, যা অনন্ত বৈচিত্র্যকে ধারণ করেও, অঙ্গপ্রত্যঙ্গের ঊর্ধ্বে বিরাজমান লাবণ্যের মতো স্বীয় অবিভাজ্য রূপজ্যোতিতে চিরভাস্বর; আস্বাদের বৈচিত্র্যে কটু, অম্ল, তিক্ত আদি থেকে যাত্রা সুরু করে রসজ্ঞগণ উপনীত হয়েছেন সেই বিগলিত-বেদ্যান্তর রসাস্বাদে, যে রসে সমগ্র বিশ্বব্রহ্মাণ্ডই বিভাবঅনুভাবে পর্যবসিত হয়ে অখণ্ড অলৌকিক রূপে প্রতীত হয়। গন্ধের ক্ষেত্রেও তত্ত্বদৃষ্টি অনুরূপ মার্গের পথিক। এই তত্ত্বদৃষ্টির প্রসাদেই বিচিত্রের এই গোলকধাঁধায় উদ্ভ্রান্ত না হয়ে লীলাবৈচিত্র্যের অন্তরালে মানুষ পেয়েছে খুঁজে লীলা-ময়ের স্থিতি।

অনন্ত এই বৈচিত্র্য থেকে যাত্রা করে তাত্ত্বিক যখন অন্তহীন একের বৈচিত্র্যে উপনীত হন, তখনি তাঁর মুখ থেকে স্বত উৎসারিত হয় মধু মন্ত্র। সমস্ত ক্ষুদ্রতা, খণ্ডতা, দৈন্য, বিষাদ আর আশানিরাশার ঊর্ধ্বে তিনি অনুভব করেন যে বিশ্বব্রহ্মাণ্ডের সবই মধুময়, কেন না সকলের অধিষ্ঠান দ্বন্দ্বাতীত অখণ্ড মাধুর্যে। তখনই যথার্থ অনুভব হয়—'মধু বাতা ঋতায়তে, মধু ক্ষরন্তি সিন্ধবঃ, মাধ্বীর্ণঃ সন্ত্বোষধীঃ। মধু নক্তমুতোষসো মধুমৎ পার্থিবং রজঃ মধু দ্যৌরস্তু নঃ পিতা। মধুমান্নো বনস্পতি-র্মধুমানস্তু সূর্যো মাধ্বীর্গাবো ভবন্তু নঃ॥' বলা বাহুল্য যে এই মন্ত্রে ইন্দ্রিয়গ্রাহ্য সকল বস্তুতেই মধু সাক্ষাৎকার উদ্‌ঘোষিত হয়েছে।

এ যুগের কবিও মানুষের ধর্মের স্বরূপ বোঝাতে সেই ভারতীয় ভাবনারই প্রকাশ করেছেন। 'মানুষ আছে তার দুই ভাবকে নিয়ে, একটা তার জীবভাব, আর একটা বিশ্বভাব। জীব আছে আপন উপস্থিতকে আঁকড়ে, জীব চলেছে আশু প্রয়োজনের কেন্দ্র প্রদক্ষিণ করে। মানুষের

মধ্যে সেই জীবকে পেরিয়ে গেছে যে সত্তা, সে আছে আদর্শকে নিয়ে। এই আদর্শ অন্নের মত নয়, বস্ত্রের মত নয়। এ আদর্শ একটা আন্তরিক আহ্বান, এ আদর্শ একটা নিগূঢ় নির্দেশ। কোন্ দিকে নির্দেশ। যে দিকে সে বিচ্ছিন্ন নয়, যে দিকে তার পূর্ণতা, যে দিকে ব্যক্তিগত সীমাকে সে ছাড়িয়ে চলেছে, যে দিকে বিশ্বমানব। ঋগ্‌বেদে সেই বিশ্বমানবের কথা বলেছেন—'পাদোঽস্য বিশ্বা ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি'—তাঁর এক-চতুর্থাংশ আছে জীবজগতে, তাঁর বাকি বৃহৎ অংশ ঊর্ধ্বে অমৃতরূপে। ..................মানুষও আপন অন্তরের গভীরতর চেষ্টার প্রতি লক্ষ্য করে অনুভব করেছে যে, সে শুধু ব্যক্তিগত মানুষ নয়, সে বিশ্বগত মানুষের একাত্ম। সেই বিরাট মানব—অবিভক্তঞ্চ ভূতেষু বিভক্তমিব চ স্থিতিম্।'*

ভারতীয় তত্ত্বদৃষ্টি তাই ব্যক্তিগতকে মেনে ও বিশ্বগত সত্যে আস্থাশীল, বৈচিত্র্যের বহুত্বের মধ্যেও সর্বব্যাপী একের প্রতি উন্মুখ, অহং-ভাবনার গুরুত্ব বুঝেও তাকে পূর্ণাহন্তা বা আত্মবোধে রূপান্তরিত করতে প্রয়াসী। পক্ষান্তরে কলাক্ষয়কে মানলেও ষোড়শকলা চন্দ্রেই পূর্ণতার প্রতিষ্ঠা স্বীকার করে।

এই প্রসঙ্গে একথাও স্মরণীয় যে তত্ত্ববোধ দেশ ও কালের সীমাকে স্বীকার করে না। তাই জিজ্ঞাসার স্বভাবে ভেদ থাকলেও ভারতেতর দেশেও তত্ত্বানুসন্ধান অবশ্যই হয়েছে এবং সর্বত্রই বৈচিত্র্যের মূলে ঐক্যে, খণ্ডতার ঊর্ধ্বে অখণ্ডতায়, ব্যক্তিসীমা উৎক্রমণ করে বিশ্বভূমিকায়, স্বার্থবোধকে ধিক্কৃত করে আত্মবোধে উত্তরণই তাত্ত্বিক সাধকদের কাছে দেশকালনির্বিশেষে সার্থক মানুষের লক্ষ্য হিসেবে স্বীকৃতি পেয়েছে। পূর্ণতার অভাবই যেমন পূর্ণতার স্থির সত্তা প্রমাণিত করে, তেমনই দেশ-দেশান্তরের, কাল-কালান্তরের সাধকদের সাধনা সেই অনধিগত লক্ষ্যের প্রতি আস্থা জাগিয়ে মানুষকে অগ্রসর হবার প্রেরণা জাগিয়ে এসেছে।

২

পরমপূজ্যপাদ কবিরাজ মহাশয়ের প্রসঙ্গে আলোচনার সূত্রপাত কিছুটা দীর্ঘ করতে বাধ্য হয়েছি। যোগিগণ পরমসত্যকে মৌন দ্বারাই প্রকাশ করে

---

* রবীন্দ্রনাথ ঠাকুর, মানুষের ধর্ম, রবীন্দ্ররচনাবলী খণ্ড XII, ৪৬৯-৫৭০ পৃঃ (পশ্চিমবঙ্গ সরকার সং)

থাকেন এবং বিদ্বানগণ স্বল্পকথাতেই গভীরতম বক্তব্যও বিশদ করে বোঝাতে পারেন। সে সামর্থ্য অনধিগত, অথচ বলতে প্রবৃত্ত হয়েছি এমন এক ব্যক্তিত্বের কথা যেখানে হিমালয়ের তুঙ্গত্ব ও স্থিরতার সঙ্গেই সমুদ্রের গভীরতা ও ব্যাপ্তির যৌগপদ্য ছিল। যাঁর নিশ্চল পাণ্ডিত্যের ক্ষেত্র পরিব্যাপ্ত ছিল বহুতর বিষয়ে আর যিনি, যে অবিদ্যায় মৃত্যুতরণ তা আয়ত্ত করার পর অমৃতত্বসাধন বিদ্যা অধিগত করেও ক্ষান্ত হননি, জ্ঞান ও বিজ্ঞান উভয়কে অতিক্রম করে নির্বিকল্প চৈতন্যের তপস্যা করেছিলেন, তাঁর সম্বন্ধে বলার যথার্থ অধিকারী বিদ্বানের পদধূলির যোগ্যতাও বক্তার নেই—এ কথা বিনয় নয়, যথার্থ সত্য। তাঁকে দেখার ও তাঁর সঙ্গে আলোচনা করার সৌভাগ্য আমার হয়েছিল সত্য, কিন্তু তা ছিল নিতান্তই অবিদ্যাবিষয়ক। অর্ধশতাব্দীরও বেশি কাল তিনি সংস্কৃতবিদ্যার গবেষণা ক্ষেত্রে ছিলেন সর্বানুগ্রাহক পথনির্দেশক এবং সেই সূত্রে কত অসংখ্য লোকই এসেছেন তাঁর সদা-উন্মুক্ত দ্বারে, আমিও তাদেরই অন্যতম। তাই তাঁর জীবন, পাণ্ডিত্য বা ভাবাদর্শ সম্বন্ধে আমি যাই বলব তা তাঁর মাপে হবে না, হবে আমার ক্ষুদ্রবুদ্ধির মাপে। আমি শুধু এইটুকু প্রয়াসই করব যেন তাঁর মহাব্যক্তিত্বের একটা আভাস দিতে পারি মাত্র। এর চেয়ে বেশি প্রত্যাশার আমি যোগ্য নই।

৩

কবি বলেছেন—'সব চেয়ে যে দুর্গম মানুষ আপন অন্তরালে/তার কোনো পরিমাপ নাই বাহিরের দেশে কালে।/সে যে অন্তরময়/অন্তর মেশালে তবে তার অন্তরের পরিচয়—।' বাইরের দেশ ও কালের বিচারে যদিচ মানুষের অন্তরতর স্বরূপটি চেনা সম্ভব নয়, তবু দেশ ও কালই মানুষকে বিশিষ্ট সত্তা দিয়ে থাকে, তাই সেই বিচারেরও মূল্য অনস্বীকার্য। ঊনবিংশ শতাব্দীতে, বিশেষ করে বাংলাদেশে, চিন্তাক্ষেত্রে যে নতুন ধারা দেখা দিয়েছিল, কবিরাজ মহাশয় সেই ধারারই অন্যতম অনন্য ধারক। ধর্ম, দর্শন, সাহিত্য ও স্বাতন্ত্র্য-সাধনা একই সাথে কখনো এককভাবে, কখনো মিশ্রিতভাবে মানুষকে উদ্দীপিত করেছিল। কবিরাজ মহাশয়ের চিত্তে এই ভাবধারার প্রভাব কৈশোরেই পড়ে এবং তাঁর জাগরণের চিহ্ন দেখি তাঁর কবিতায়, যেটি 'সেখানে' নামে ঢাকার বান্ধবপত্রে প্রকাশিত হয় ১৯০৪ সালে। তখন কবির বয়স কেবল ১৭ বৎসর। বিস্মিত হতে হয় যে সেই কিশোর তখনই প্রবহমান তটিনীকে জিজ্ঞাসা করছেন অনির্দিষ্ট 'সেখানে'র কথা—

'পার যদি কভু বলিবে কি তবে সে দেশে কেমন প্রসূন রাশি
ফুটে কি তথায় পদ্ম শতদল ফুটে কি তথায় মধুর হাসি?
শান্তির আগার আছে কি সেথায় বহে কি সেখানে বসন্ত-বায়,
হেথাকার যত দীর্ণ হাহাকার সেখানে কি কভু শুনিতে পায়?

কিশোরের কাব্যোচ্ছ্বাস হলেও এখানে সত্যসন্ধিৎসু ভবিষ্যৎ মহাসাধনার সংকেত সুস্পষ্ট।

এই সঙ্গে ওঁর আর একটি চিঠির উল্লেখ বাঞ্ছনীয়। এটি তিনি লেখেন ১৯০৭ সালে নবদ্বীপচন্দ্র সাহাকে। দেশের রাষ্ট্রীয় সাধনা সম্বন্ধে জাগরূক চিত্ত উদাসীন থাকতে পারে না, তাই ঐ পত্রে তিনি লিখছেন—

"I am very much delighted to learn that the ideal of Swaraj has struck a deep root into the minds of the Dacca people. Let us hope that the day is not far distant when we shall regain our proud position in the parliament of nations in the world, and the despotic tyrants will be driven back to their native shore..................Bipin Babu has been doing great service to the country in preaching this ideal and keeping it alive in the popular mind............Rabi Babu's writings have a perennial charm in them, which, who have a heart to feel can never fail to appreciate. Still there are some unfortunate carping critics who do not scruple to pronounce their raw verdicts upon them and denounce them as being utterly hollow and worthless. It is a sign of their own shallowness of intellect and narrowness of soul."

উপর্যুক্ত উদ্ধৃতি দুটি থেকে কবিরাজ মহাশয়ের ব্যক্তিত্বের তিনটি প্রারম্ভিক উপাদান আমরা স্পষ্ট করে পাই—মননধর্মী কবিত্বভাবনা, উর্জস্বী রাষ্ট্রস্বাতন্ত্র্যবোধ এবং প্রথমটির পরিপূরক সৎসাহিত্যবিচারনিপুণতা। রাষ্ট্রীয় স্বাতন্ত্র্যভাবনার উদ্ভবের অনেক আগেই সাহিত্য বয়ে এনেছিল স্বতন্ত্রতার হাওয়া এ দেশে, তাই স্বাতন্ত্র্যের অগ্রদূত হয়ে সাহিত্য বিকশিত হয়েছে, একথা বলতেই হবে। সে স্বতন্ত্রতা কেবল রাষ্ট্রীয়পরতন্ত্রতার বিরুদ্ধেই ছিল না, ছিল সামান্যভাবে সকল পশ্চাৎপদতার বিরুদ্ধে—একথা স্বতন্ত্র। তাই কবিরাজ মহাশয় যাত্রা শুরু করেন সাহিত্যপথে যার ক্রম-বিবর্তনে রস ও সৌন্দর্যের সার সত্যে তাঁর উত্তরণ। কৈশোর ও যৌবনের এই সাহিত্যানুরাগ তাঁর অক্ষুণ্ণ ছিল আজীবন, আর তাই তাঁর লেখনী এত সার্থক।

কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষা যখন শেষ করেছেন তখন যে কবিরাজ মহাশয়কে দেখি তাঁর মধ্যে প্রাচ্য ও পাশ্চাত্ত্য জ্ঞানধারার পূর্ণতা এসেছে এবং তিনি সংস্কৃত বিদ্যাকেই বরণ করেছেন লক্ষ্যরূপে। পুরাতত্ত্ব, মুদ্রাবিদ্যা ও প্রত্নলেখ সেখানে সহায়ক। ১৯১৪ সালে তিনি প্রতিষ্ঠিত হলেন নিজের কর্মক্ষেত্র কাশীতে। ১৯৩৭ সালে যখন তিনি অসময়ে চাকরী ছাড়লেন তখন তিনি ভারতবিদ্যাকাশে মধ্যগগনারূঢ় ভাস্কর, অধ্যয়ন ও অধ্যাপনার এক অপ্রতিম নিদর্শন, জ্ঞানের সদাব্রতের কেন্দ্র।

জিজ্ঞাসুমাত্রই পেয়েছে তাঁর বাণীর প্রসাদ। গ্রহীতা কতখানি নেবার যোগ্য তা তিনি নিশ্চয়ই বিচার করেন নি, অকৃপণ ঔদার্যে নিজের জ্ঞান-ভাণ্ডার মেলে ধরেছেন। নিজ নিজ রুচি ও প্রয়োজন মত মানুষ তা থেকে আহরণ করেছে। যে-কেউ গিয়েছে তাঁর কাছে, পেয়েছে চাওয়ার অতিরিক্ত, কেন না তাঁর দৃষ্টি ছিল গভীর, প্রকাশভঙ্গী ছিল অনন্যসাধারণ। সাধারণ নিরুত্তাপ চিত্তও তাঁর সংস্পর্শে এলে সহসা প্রাণবন্ত হয়ে উঠত, নতুন একটা জগৎই যেন উন্মোচিত হত তাঁর কৃপায়।

৪

বিদ্যাচর্চার ক্ষেত্রে কবিরাজ মহাশয়ের সিদ্ধি অসামান্য। কী ছিল তার রহস্য? সে হল তাঁর নিশ্চল সাধনা। অধ্যয়ন যে তপস্যা তার প্রমাণ তিনি। অভিমত বিষয় সম্বন্ধে যতক্ষণ তিনি সর্বজ্ঞ না হতেন, ততক্ষণ তিনি শান্ত হতেন না। প্রতিটি বিষয়ের জন্য পৃথক্ পৃথক্ খাতায় তিনি তথ্যভাণ্ডার একত্র করেছিলেন, তাই তিনি বিশিষ্ট একটি বিষয়ে যতখানি জ্ঞানের অধিকারী ছিলেন ততখানি অন্যত্র দুর্লভ ছিল। আকৈশোর মননধর্মিতা তাঁকে আকর্ষণ করেছে, টেনে নিয়ে গিয়েছে 'মিষ্টিসিজমে', দর্শনে, ধর্মের তত্ত্বে। ভারতীয় তত্ত্বসাধনার বিলক্ষণতা, স্বানুভবের মধ্য দিয়ে তত্ত্বোপলব্ধি—তার সূত্র তিনি পেয়েছেন সেই মননধর্মিতা থেকেই। অন্তর্মুখ হয়ে আয়ত্ত করতে চেয়েছেন এমন বস্তু 'যং লব্ধা চাপরং লাভং মন্যতে নাধিকং ততঃ।'* জ্ঞানের এই তপস্যা কিন্তু তাঁকে কোথায়ও কঠোর, কটু, নিঃস্নেহ করতে পারেনি। গৃহস্থ হয়েও যিনি শুদ্ধ সন্ন্যাসধর্মের আদর্শ পালন করেছেন, তাঁর হৃদয় ও ব্যবহার দুইই ছিল কুসুম-সুকুমার। যাঁদের তাঁর স্নেহ পাবার সৌভাগ্য হয়েছে তাঁরা জানেন তাঁর দৃষ্টি ছিল কী নির্মল, কী স্বচ্ছ, কী প্রীতি-প্লাবিনী। এর মূলে নিঃসংশয়ে তাঁর কবিহৃদয়।

---

*গীতা, VI. ২২।

